স হোবাচ তং হি বৈ নারায়ণো দেবঃ। আদ্যা অব্যক্তা দ্বাদশমূর্ত্তয়ঃ সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু দেবেষু সর্ব্বেষু মনুষ্যেষু তিষ্ঠন্তি ॥ ৮৭ ॥

রুদ্রেষু রৌদ্রী ব্রহ্মণ্যেষু ব্রাহ্মী দেবেষু দৈবী মানবেষু মানবী বিনায়কেষু বিঘ্ননাশিনী আদিত্যেষু জ্যোতির্গন্ধর্ব্বেষু গান্ধর্ব্বী অপ্সরঃস্বেবং গৌর্ব্বস্বেবং কাম্যা অন্তর্দ্ধানে প্রকাশিনী ॥ ৮৮ ॥

---

তত্র প্রথমস্যোত্তরমন্তর্ভাবয়ন্নন্যয়োরাহেত্যাহ স হোবাচেতি। আদ্যা অনাদিসিদ্ধাঃ। তত্তদুপাসকাদন্যত্রানভিব্যক্তা অপি সর্ব্বেষু লোকেষু উর্দ্ধেষু। সর্ব্বেষু দেবেষু মধ্যলোকেষু। সর্ব্বেষু মনুষ্যেষু তললোকবাসিষু সর্ব্বত্রৈবে-ত্যর্থঃ। তিষ্ঠন্তি তত্তদুপাসকেষু স্ফুরন্তীত্যর্থঃ। যদ্যপি পূর্ব্বং পুর্য্যাং দ্বাদশবন্যা-মেব চ তাসামস্তিত্বং তেষ্বেব দেবাস্তিষ্ঠন্তীত্যাদিনা নির্দ্ধারিতং তথাপি তত্তৎ স্থানধ্যানেনান্যৈরপ্যন্যত্রোপাস্যন্ত ইতি তথোক্তম্ ॥ ৮৭ ॥

রুদ্রেষু রৌদ্রীত্যাদিনা তত্তদ্ভাবানুসারেণ রূপগুণাদিস্ফূর্ত্তিভেদাত্তত্তদ্বিধা মল্লানামশনিরিত্যাদিবৎ। ইতি কাং মূর্ত্তিমিতি প্রশ্নোত্তরং তদেবমাভরণ-প্রশ্নোঽপি সোঽন্তরিতঃ। তত্র ব্রহ্মণ্যেষ্বিতি ব্রহ্মণি ব্রহ্মলোকবাসিষু চেত্যর্থঃ।

---

স হোবাচেতি। স এব ব্রহ্মণা পৃষ্টো নারায়ণো দেবস্তং ব্রহ্মাণং নিশ্চিত-মুত্তরমুবাচ ইত্যর্থঃ। অত্রাব্যক্তমূর্ত্তীনাং কথমাভরণানি ভবন্তি ইত্যেকঃ প্রশ্নঃ। কথং দেবা যজন্তি ইতি দ্বিতীয়ঃ। কাং মূর্ত্তিং কে যজন্তীতি তৃতীয়ঃ প্রশ্নো বাশব্দাদভিমতঃ। তত্র আদ্যপ্রশ্নে মূর্ত্তীনামব্যক্তত্বান্নাভরণানি বক্ত-ব্যানি ইত্যুত্তরমভিপ্রেত্যাহ 'আদ্যা অব্যক্তা দ্বাদশমূর্ত্তয়ঃ সর্ব্বেষু লোকেষু সর্ব্বেষু দেবেষু সর্ব্বেষু মনুষ্যেষু তিষ্ঠন্তীতি। আদ্যা অনাদয় ইত্যর্থঃ। শেষং স্পষ্টম্ ॥ ৮৭ ॥

কাং মূর্ত্তিং কে যজন্তীতি তৃতীয়প্রশ্নস্যোত্তরং সংজ্ঞাকীর্ত্তনেন বদন্নেব সর্ব্বেষু দেবেষু তিষ্ঠন্তীত্যেতদ্বিবৃণোতি রুদ্রেষু রৌদ্রী ব্রহ্মণ্যেষু ব্রাহ্মী দেবেষু দৈবী মানবেষু মানবী বিনায়কেষু বিঘ্ননাশিনী আদিত্যেষু জ্যোতিঃ গন্ধর্ব্বেষু গান্ধর্ব্বী অপ্সরঃস্বেবং গৌর্বস্বেবং কাম্যা অন্তর্দ্ধানে প্রকাশিনী। রুদ্রেষু দেবেষু রৌদ্রী নাম্নী মূর্ত্তিস্তিষ্ঠতীতি ব্রুবতা রৌদ্রীং মূর্ত্তিং রুদ্রা যজন্তীতি

আবির্ভাবাতিরোভাবা স্বপদে তিষ্ঠতি তামসী রাজসী সাত্ত্বিকী মানুষী বিজ্ঞানঘন আনন্দঘনসচ্চিদানন্দৈকরসে ভক্তিযোগে তিষ্ঠতি ॥ ৮৯ ॥

---

দেবেষ্বিতি প্রশ্নবিপর্য্যয়েণোত্তরং গৌণত্বাপেক্ষয়া। মানবেষ্বিতি ব্রহ্মজসনকাদিগতমুত্তরম্। তেষু হি দেবত্বং মানবত্বঞ্চ মন্যন্তে। অপ্সরঃস্বেবমিতি আপ্সরসীত্যর্থঃ। গৌরিতি গীয়তে ইতি গৌঃ গানে স্ফুরদ্রূপেত্যর্থঃ বসুম্বেবমিতি। বসুষু বাসবীত্যর্থঃ। সা চ সর্ব্বকাম্যা সর্ব্বকামপ্রদা। অন্তর্দ্ধানে প্রকাশিনীতি। তত্র যা তিষ্ঠতীতি সা পুনরপ্রকাশিনী কেষাঞ্চিৎ শ্রবণমাত্রগতত্বেন তথোচ্যত ইত্যর্থঃ ॥ ৮৮ ॥

যা তু কদাচিদাবির্ভাবা জগত্যবতীর্ণা কদাচিত্তিরোভাবা ততোঽন্তর্হিতা চ ভবতি সৈব স্বপদে গোলোকাখ্যে বৃন্দাবনস্যৈব প্রকাশবিশেষে নিজধাম্নি তিষ্ঠতি। অত্রেয়মেব স্বপদে তিষ্ঠতীত্যুক্তেরস্যা এব তথা তথা স্ফূর্ত্তিঃ পূর্ণপ্রকাশত্বঞ্চেত্যর্থঃ। তদেবং রৌদ্র্যাদয় একাদশাপ্যেকৈকবিধা বিজ্ঞেয়া আদিনবানামেকৈকগুণোপাধিত্বাদন্ত্যদ্বয়স্য চ নিরুপাধিত্বাৎ। যথা বৃহদ্গৌতমীয়ে শ্রীকৃষ্ণবাক্যম্ : ইদং বৃন্দাবনং রম্যং মম ধামৈব কেবলম্। পঞ্চযোজনমেবাস্তি বনং মে দেহরূপকম্॥ কালিন্দীয়ং সুষুম্নাখ্যা পরমামৃতবাহিনী। অত্র দেবাশ্চ ভূতানি বর্ত্তন্তে সূক্ষ্মরূপতঃ॥ সর্ব্বদেবময়শ্চাহং ন ত্যজামি বনং ক্বচিৎ। আবির্ভাবস্তিরোভাবো ভবেদত্র যুগে যুগে। তেজোময়মিদং রম্যমদৃশ্যং চর্ম্মচক্ষুষেতি। ব্রহ্মসংহিতায়াঞ্চ। আনন্দচিন্ময়রসপ্রতিভাবিতাভিস্তাভির্য এব নিজরূপতয়াকলাভিঃ। গোলোক এব নিবসত্যখিলাত্মভূতো গোবিন্দমাদিপুরুষং তমহং ভজামি ইতি। অস্য সর্ব্বোর্দ্ধত্বেনোক্তিস্তূপাসকভাবাপেক্ষয়া তত্র স্ফূর্ত্তেঃ বস্তুতস্তত্রৈব দর্শিতঃ শ্রীভগবতা ব্রহ্মহ্রদাহূদ্ধৃতান্ গোকুলবাসিনঃ

---

দ্বিতীয়প্রশ্নস্য উত্তরমুক্তং ভবতি। এবং ব্রহ্মণি ব্রহ্মলোকে ব্রাহ্মী নাম্নী মূর্ত্তিস্তিষ্ঠতি ইত্যর্থঃ। অত্রাপি ব্রাহ্মীনাম্নীং মূর্ত্তিং ব্রহ্মা যজতীতি দ্বিতীয়প্রশ্নস্যোত্তরমুক্তং ভবতি। এবমন্যত্রাপি বোদ্ধব্যম্। অন্তর্দ্ধানে চ কা মূর্ত্তিস্তিষ্ঠতীত্যস্যোত্তরমাহ অন্তর্দ্ধান ইতি। প্রকাশিনী নাম্নী মূর্ত্তিরন্তর্দ্ধানে তিরোধানে তিষ্ঠতি প্রকাশপূর্ব্বকত্বাত্তিরোধানস্যেত্যর্থঃ ॥ ৮৮ ॥

কা স্বপদানুগা ইত্যস্যোত্তরমাহ। আবির্ভাবাতিরোভাবা স্বপদে তিষ্ঠতি তামসী রাজসী সাত্ত্বিকীতি। আবির্ভাবো বিদ্যতে যস্যাঃ সা আবির্ভাবা ন

ওঁ প্রাণাত্মনে ওঁ তৎসদ্ভূর্ভুর্বঃস্বস্তস্মৈ বৈ প্রাণাত্মনে নমো নমঃ ॥ ৯০ ॥

ওঁ শ্রীকৃষ্ণায় গোবিন্দায় গোপীজনবল্লভায় ওঁ তৎসদ্ভূর্ভুর্বঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯১ ॥

ওঁ অপানাত্মনে ওঁ তৎসদ্ভূর্ভুর্বঃস্বস্তস্মৈ অপানাত্মনে বৈ নমো নমঃ ॥ ৯২ ॥

ওঁ শ্রীকৃষ্ণায় রামায় প্রদ্যুম্নায়ানিরুদ্ধায় ওঁ তৎসদ্ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯৩ ॥

ওঁ সমানাত্মনে ওঁ তৎসদ্ ভূর্ভুর্বঃস্বস্তস্মৈ বৈ সমানাত্মনে নমো নমঃ ॥ ৯৪ ॥

---

প্রতি। দর্শয়ামাস লোকং স্বং গোপানাং তমসঃ পরমিত্যাদিশ্রীভাগবতাৎ। দ্বাদশী তু মনুষ্যাণাং ত্রিভেদানাং স্ফুরন্তী ত্রিবিধা জ্ঞেয়েত্যাহ। তামসীতি-মল্লানামশনিরিত্যাদিবদেব। শুদ্ধভক্তিযোগে তু তত্র তত্রান্যত্র চ যথাস্বরূপমেব স্ফুরতীতি স্বপদবাসিনাং তু সুতরামিতি বদন্ ভক্তিযোগস্যাপি স্বরূপং দ্যোতয়ন্নাহ বিজ্ঞানঘন ইতি। বিজ্ঞানং তত্তদ্রূপগুণাদিভির্বিশিষ্টং যজ্জ্ঞানং জড়প্রতিযোগী যদ্বস্তু তদেব ঘনো বিগ্রহো যস্য সঃ। তাদৃশবিগ্রহস্বরূপ এব বা। তথা দুঃখপ্রতিযোগিত্বাদানন্দ এব ঘনো যস্য স শ্রীকৃষ্ণঃ সচ্চিদানন্দৈকরস-স্বরূপো যো ভক্তিযোগস্তত্র তিষ্ঠতি স্ফুরতীত্যর্থঃ ॥ ৮৯ ॥

অথ কথং যজন্তীতি অস্যোত্তরত্বেন তদুপলক্ষকত্বেন মন্ত্রান্ দর্শয়তি ওঁ প্রাণাত্মন ইত্যাদিনা ওঁ জাগ্রৎস্বপ্নেত্যন্তেন। প্রণববাচ্যো যঃ প্রাণাখ্যবায়ো-রাত্মা অন্তর্যামী তস্মা এব ওঁ ইত্যভ্যুপগমে তৎ সৎস্বরূপবৈভবং ভূরাদিলোক-ত্রয়ঞ্চ তস্মা এব যুজ্যতে। তস্মাত্তস্মা এব নমঃ। আত্মানং সমর্পয়ামীতি ॥ ৯০ ॥

অথ সোঽসৌ কঃ। তত্র স্ফুটমাহ ওঁ শ্রীকৃষ্ণায়েতি। বিষ্টভ্যাহমিদং কৃৎস্নমেকাংশেন স্থিতো জগদিতি তদ্গীতাতঃ ॥ ৯১ ॥

---

বিদ্যতে তিরোভাবো যস্যাঃ সা অতিরোভাবা আবির্ভাবা চাসৌ অতিরোভাবা চ আবির্ভাবাতিরোভাবা এতন্নাম্নী মূর্ত্তিঃ স্বপদে কৈলাসসত্যলোকবৈকুণ্ঠ-

ওঁ শ্রীকৃষ্ণায় রামায় ওঁ তৎসদ্ ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯৫ ॥

ওঁ উদানাত্মনে ওঁ তৎসদ্ভূর্ভুবঃস্বস্তস্মৈ বৈ উদানাত্মনে নমো নমঃ ॥ ৯৬ ॥

ওঁ শ্রীকৃষ্ণায় দেবকীনন্দনায় ওঁ তৎসদ্ভূর্ভুবঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯৭ ॥

ওঁ ব্যানাত্মনে ওঁ তৎসদ্ ভূর্ভুবঃস্বস্তস্মৈ ব্যানাত্মনে বৈ নমো নমঃ ॥ ৯৮ ॥

ওঁ গোপালায় অনিরুদ্ধায় নিজস্বরূপায় ওঁ তৎসদ্ ভূর্ভুবঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ৯৯ ॥

ওঁ যোঽসৌ প্রধানাত্মা গোপালঃ ওঁ তৎসদ্ভূর্ভুবঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০০ ॥

ওঁ যোঽসাবিন্দ্রিয়াত্মা গোপালঃ ওঁ তৎসদ্ভূর্ভুবঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০১ ॥

ওঁ যোঽসৌ ভূতাত্মা গোপালঃ ওঁ তৎসদ্ভূর্ভুবঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০২ ॥

---

এবং অপানাত্মনে নম ইত্যাদি। কিন্তু প্রাণস্য হৃদিস্থত্বাদ্ব্যানস্য চ সর্ব্বব্যাপকত্বান্মুখ্যত্বেন তত্র তত্র গোবিন্দত্বাদিমুখ্যতদ্বৈভবং যোজিতম্। অপানাদীনাং গৌণত্বেন প্রদ্যুম্নত্বাদিকং গৌণে নৈবেতি জ্ঞেয়ম্ ॥ ৯২—৯৮ ॥

নিজস্বরূপায়েতি। গোপালত্বমেব মুখ্যস্বরূপং বোধয়তি। অতএব ব্রহ্মণা তদেব পুরুষার্থত্বেন প্রার্থিতম্। নৌমীড্যতে ভবপুষ ইত্যাদিনা ॥ ৯৯ ॥

এবং যোঽসৌ প্রধানাত্মেত্যাদি ॥ ১০০—১০১ ॥

ভূতাত্মা মহাভূতান্তর্যামীতি ॥ ১০২ ॥

---

লোকাখ্যে তিষ্ঠতীত্যর্থঃ। তস্যাস্ত্রৈবিধ্যমাহ। তামসী রাজসী সাত্ত্বিকীতি। মানুষী কুত্র তিষ্ঠতি ইত্যস্যোত্তরমাহ। মানুষী বিজ্ঞানঘন আনন্দঘনসচ্চিদা-

ওঁ যোঽসাবুত্তমঃ পুরুষো গোপালঃ ওঁ তৎসদ্‌ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০৩ ॥

ওঁ যোঽসৌ পরং ব্রহ্ম গোপালঃ ওঁ তৎসদ্‌ভূর্ভুর্বঃস্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০৪ ॥

ওঁ যোঽসৌ সর্ব্বভূতাত্মা গোপালঃ ওঁ তৎসদ্‌ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০৫ ॥

ওঁ যোঽসৌ জাগ্রৎস্বপ্নসুষুপ্তিমতীত্য তুর্য্যাতীতো গোপালঃ ওঁ তৎসদ্‌ভূর্ভুর্বঃ স্বস্তস্মৈ বৈ নমো নমঃ ॥ ১০৬ ॥

একো দেবঃ সর্ব্বভূতেষু গূঢ়ঃ
সর্ব্বব্যাপী সর্ব্বভূতান্তরাত্মা।
কর্ম্মাধ্যক্ষঃ সর্ব্বভূতাধিবাসঃ
সাক্ষী চেতাঃ কেবলো নির্গুণশ্চ ॥ ১০৭ ॥

---

উত্তমঃ পুরুষঃ শুদ্ধজীবাদপি। উত্তমঃ পুরুষস্ত্বন্যঃ পরমাত্মেত্যুদাহৃতঃ। যো লোকত্রয়মাবিশ্য বিভর্ত্ত্যব্যয় ঈশ্বর ইতি গীতাতঃ ॥ ১০৩ ॥

ব্রহ্মনির্ব্বিশেষরূপঃ পরং ব্রহ্ম সবিশেষতৎপ্রতিষ্ঠারূপঃ। ব্রহ্মণো হি প্রতিষ্ঠাঽহমিতি তদ্গীতাতঃ ॥ ১০৪ ॥

সর্ব্বভূতাত্মা সর্ব্বজীবান্তর্যামী পৃথক্ তত্তদধিষ্ঠাতা ॥ ১০৫ ॥

তুর্য্যমিতি। বিরাট্‌হিরণ্যগর্ভশ্চ কারণঞ্চেত্যুপাধয়ঃ। ঈশস্য যৎ ত্রিভির্হীনং তুরীয়ং তৎপদং বিদুরিত্যুক্তং তুর্য্যং বাসুদেবাখ্যমপি অতীতঃ ॥ ১০৬ ॥

অথ শ্রীনারায়ণঃ সোঽহং গুরুস্ত্বেবং চিরং নৃপ ইতি ব্রহ্মাণমুপদিশতি এক ইতি। এক এব সর্ব্বভূতেষু গূঢ়োঽনুপ্রবিষ্টোঽহম্। তৎসৃষ্ট্বা তদেবানুপ্রাবিশদিতি শ্রুতেঃ। মুখ্যং প্রবেশং বারয়তি সর্ব্বব্যাপীতি। আকাশাদিতুল্যত্বং বারয়তি

---

নন্দৈকরসে ভক্তিযোগে তিষ্ঠতীতি। বিজ্ঞানঘনানন্দঘননাম্নী মানুষী মনুষ্যা প্রসিদ্ধা মূর্ত্তিঃ সচ্চিদানন্দৈকরসো যো ভক্তিযোগস্তত্র তিষ্ঠতীত্যর্থঃ ॥৮৯-১০৬॥

নন্বেকস্য কথমনেকাত্মত্বমিত্যাশঙ্ক্য তস্যৈব তত্র প্রবিষ্টত্বাদিত্যাহ একো দেব ইতি। এক এব সর্ব্বভূতেষু গূঢ়ঃ অনুপ্রবিষ্টঃ তৎ সৃষ্ট্বা তদেবানুপ্রাবিশৎ ইতি শ্রুতেঃ। প্রদীপাদিবদ্দেশান্তরাদাগত্য প্রবেশং বারয়তি সর্ব্বব্যাপীতি।

রুদ্রায় নমঃ। আদিত্যায় নমঃ। বিনায়কায় নমঃ। সূর্য্যায় নমঃ। বিদ্যায়ৈ নমঃ। ইন্দ্রায় নমঃ। অগ্নয়ে নমঃ। যমায় নমঃ। নিঋতয়ে নমঃ। বরুণায় নমঃ। বায়বে নমঃ। কুবে-

---

সর্ব্বভূতান্তরাত্মা ইতি। মীমাংসকমতং বারয়তি কর্ম্মাধ্যক্ষ ইতি। ফলমত উপপত্তেরিতি ন্যায়েন। নৈয়ায়িকমতেশ্বরতুল্যত্বং বারয়তি সর্ব্বভূতাধিবাস ইতি। সর্ব্বভূতানাং বাসোঽধিষ্ঠানং স এব কর্ত্তা স এবোপাদানমিত্যর্থঃ। প্রকৃতিশ্চ প্রতিজ্ঞা দৃষ্টান্তানুরোধাদিতি ন্যায়েন। পরিণামিতয়োপাদনত্বং বারয়তি। সাক্ষী নির্ব্বিকার ইত্যর্থঃ। শ্রুতেস্তু শব্দমূলত্বাদিতি ন্যায়েন। চিদ্রূপত্বেঽপি স্বস্য-চিচ্ছক্তিত্বং দর্শয়তি চেতা ইতি। সর্ব্বধাতুভ্যোঽসিরিতি কর্ত্তৃপ্রত্যয়াৎ তাদৃশত্বং চেক্ষতের্নাশব্দমিতি ন্যায়েন। শক্তিমত্ত্বস্য স্বাভাবিকত্বং দর্শয়তি কেবল ইতি। প্রকাশাশ্রয়বদ্বা তেজস্ত্বাদিতি ন্যায়েন। ন তস্য কার্য্যং করণঞ্চ বিদ্যতে ন তৎসমশ্চাভ্যধিকশ্চ দৃশ্যতে। পরাস্য শক্তির্ব্বিবিধৈব শ্রূয়তে স্বাভাবিকী জ্ঞানবলক্রিয়া চেতি শ্রুতেঃ। তস্যাঃ শক্তেঃ স্বাভাবিকত্বমেবোপপাদয়তি নির্গুণশ্চেতি। গুণা অত্র সত্ত্বাদয়ঃ তৎপ্রেরকত্বাদিতি ভাবঃ ॥ ১০৭ ॥

অথ তদ্বিভূতীরপি নমস্যত্বেন উপদিশতি। রুদ্রায়েত্যাদিপঞ্চদশভির্ম্মন্ত্রৈঃ ॥ ১০৮ ॥

---

আকাশাদিতুল্যত্বং বারয়তি সর্ব্বভূতাধিবাস ইতি। সর্ব্বভূতানামধিবাসঃ অধিষ্ঠানং স এব কর্ত্তা স এব চ উপাদানমিত্যর্থঃ। পরিণামিতয়োপাদানত্বং বারয়তি কর্ম্মাধ্যক্ষ ইতি। কর্ম্মফলদাতেত্যর্থঃ। নৈয়ায়িকমতেশ্বরতুল্যত্বং বারয়তি সর্ব্বভূতেতি। সর্ব্বভূতানাং শাবকাদীনামপি অন্তরাত্মা ইত্যর্থঃ। অবিদ্যাতুল্যত্বং বারয়তি সাক্ষীতি। ঈক্ষণমাত্রেণৈব কর্ত্তেত্যর্থঃ। জ্ঞানবত্ত্বভ্রমং বারয়তি চেতা ইতি। চিৎস্বরূপ ইত্যর্থঃ। নন্বু জ্ঞানস্বরূপশ্চেদাত্মা তদা জ্ঞানস্য বিষয়সম্বন্ধে সত্যেবোদয়ান্মোক্ষদশায়ামাত্মরূপং চৈতন্যং ন স্যাদিত্যাশঙ্ক্যাহ কেবল ইতি। বিষয়াদিভিরনপেক্ষো নিত্যচৈতন্যাত্মা ইত্যর্থঃ। ন চাত্মনি স্রষ্টৃত্বাদিশক্তীনাং স্বাভাবিকত্বং চেত্তদা মোক্ষদশায়ামপি সৃষ্টেরপরিহার্য্যত্বাদনির্ম্মোক্ষপ্রসঙ্গ ইত্যাহ নির্গুণশ্চেতি। চ শব্দঃ সর্ব্ববিশেষণৈঃ সমুচ্চয়ার্থঃ ॥ ১০৭ ॥

কথং রুদ্রা যজন্তীত্যস্যোত্তরমাহ। রুদ্রায় ঈশ্বরায় ইতি মন্ত্রেণ একাদশরুদ্রা যজন্তীত্যর্থঃ। মানবাঃ কথং যজন্তীত্যস্যোত্তরমাহ আদিত্যায় নম ইতি।

রায় নমঃ। ঈশানায় নমঃ। ব্রহ্মণে নমঃ। সর্ব্বেভ্যো দেবেভ্যো নমঃ ॥ ১০৮ ॥

দত্ত্বা স্তুতিং পুণ্যতমাং ব্রহ্মণে স্বস্বরূপিণে।
কর্ত্তৃত্বং সর্ব্বভূতানামন্তর্দ্ধানে বভূব সঃ ॥ ১০৯ ॥
ব্রহ্মণে ব্রহ্মপুত্রেভ্যো নারদা চ তথা শ্রুতম্।
তথা প্রোক্তন্তু গান্ধর্ব্বি গচ্ছধ্বং স্বালয়ান্তিকম্ ॥১১০॥

ইত্যাথর্ব্বণোপনিষৎসু গোপালতাপন্যুত্তরভাগঃ সমাপ্তঃ ॥ ওঁ ॥

উপসংহরতি দত্ত্বেতি। তদেবং পুণ্যতমামুত্তরতাপনীরূপাং স্তুতিম্। সর্ব্বভূতানাং কর্ত্তৃত্বঞ্চ দত্ত্বা অন্তর্হিতবানিত্যর্থঃ। স্বস্য স্বরূপমাবিষ্টতয়া বিদ্যতে যস্মিন্ তস্মৈ ॥ ১০৯ ॥

অথ দুর্ব্বাসাঃ স্বোপদেশপ্রামাণ্যায় স্বসংপ্রদায়মাহ ব্রহ্মণ ইতি। নারদেত্যাকারান্তঃ পাঠঃ পঞ্চম্যাং ছান্দসঃ। সুপাং সুলুক্ পূর্ব্বসবর্ণাৎ সেয়াজ আজা জাল ইতি ডাদেশাৎ। আদ্যং তথৈতি পদং যথেত্যর্থে। উত্তরন্তু স্বার্থে এবেতি। ব্রহ্মণঃ সকাশাদ্ব্রহ্মপুত্রৈঃ শ্রুতং তেভ্যো নারদেন তস্মাচ্চ ময়া মত্তশ্চ ত্বয়েত্যর্থঃ। স্বালয়স্যান্তিকং ন তু স্বালয়মেবেতি শ্রীকৃষ্ণসনাথবনাগমনমভিপ্রেয়তে ॥১১০॥

---

আদিত্যায় বিষ্ণবে নমঃ। এবং সর্ব্বত্র নমোঽন্তস্যৈব মন্ত্রত্বং বোধ্যম্। কথং দ্বাদশাদিত্যা যজন্তীত্যস্যোত্তরমাহ সূর্য্যায় নম ইতি। সূতে সর্ব্বপ্রপঞ্চমিতি সূর্য্যঃ জ্যোতিঃস্বরূপঃ পরমাত্মা ইত্যর্থঃ। অনেন মন্ত্রেণাদিত্যা যজন্তীত্যর্থঃ। কথং দেবা যজন্তীত্যস্যোত্তরমাহ। ইন্দ্রায় নমঃ। অগ্নয়ে নমঃ। নিঋর্তয়ে নমঃ। বরুণায় নমঃ। বায়বে নমঃ। কুবেরায় নমঃ। ঈশানায় নমঃ। ব্রহ্মণে নমঃ। সর্ব্বেভ্যো দেবেভ্যো নম ইতি। সর্ব্বেভ্যঃ বসুগন্ধর্ব্বাপ্সরঃকিন্নরপ্রভৃতিভ্যো নম ইত্যর্থঃ ॥ ১০৮ ॥

তদেবং ব্রহ্মসংবাদেন গান্ধর্ব্বীপ্রশ্নোত্তরং নিরূপ্যাথ কণ্ঠতো মুনিগান্ধর্ব্বীপ্রশ্নোত্তরমবতারয়তি দত্ত্বা স্তুতিমিতি। স বিষ্ণুঃ স্বস্বরূপিণে স্বমূর্ত্তয়ে ব্রহ্মণে পুণ্যতমাং প্রাগুক্তাং স্তুতিং দত্ত্বা তথা সর্ব্বলোকানাং কর্ত্তৃত্বং কর্ত্তৃসামর্থ্যং ব্রহ্মণে দত্ত্বা অন্তর্দ্ধানে বভূব অদৃশ্যো বভূব ॥ ১০৯ ॥

ময়া বেদতৎসম্প্রদায়তো যথা শ্রুতং যুষ্মান্ প্রতি তথা প্রোক্তমিত্যাহ ব্রহ্মণে ব্রহ্মপুত্রেভ্য ইতি। হে গান্ধর্ব্বি! ময়া ইদং ব্রহ্মপুত্রেভ্যঃ নারদাৎ যথা

গান্ধর্ব্বীবরগান্ধর্ব্বগন্ধবন্ধুরশর্ম্মণে।
বৃন্দাবনাবনীবৃন্দনন্দিনে নন্দতাত্মনঃ॥
বিশ্বেশ্বরকজনার্দ্দনভট্টাভ্যাং বৈদিকাগ্র্যাভ্যাম্।
তদ্বৎ প্রবোধযতিনা লিখিতঞ্চিতমত্র তারতম্যেন॥ * ॥
শ্রীসনাতনরূপস্য চরণাব্জসুধেপ্সুনা।
পূরিতা টিপ্পনী চেয়ং জীবেন সুখবোধিনী॥ * ॥

ইত্যুত্তরগোপালতাপনীবিবৃতিঃ সংপূর্ণতাং গতা॥ * ॥

শ্রুতং তথা ময়া যুষ্মান্ প্রতি প্রোক্তম্। হে গান্ধর্ব্বি! সর্ব্বা যূয়ং স্বালয়াস্তিকং স্বাশ্রমপ্রদেশং প্রতি গচ্ছধ্বম্। আদ্যং ব্রহ্মণে ইতি পদং পূর্ব্বশ্লোকে যোজিতম্। নারদা চ ইত্যত্র পঞ্চম্যাঃ সুপাংসুলুগিতি সূত্রেণ ডাদেশঃ। আদ্যং তথা ইতি পদং যথা ইত্যর্থে॥ ১১০॥

ভবসন্তাপসন্তানশাতনী তাপনী শ্রুতিঃ।
তদর্থবোধিনী টীকা জনার্দ্দনবিনির্ম্মিতা॥

ইতি শ্রীমদ্বিশ্বেশ্বরবিরচিতায়াং গোপালতাপনীটীকায়ামুত্তরতাপনীটীকা সমাপ্তা॥ ওঁ॥

# শ্রীগোপালতাপনী।

## পূর্ববিভাগ।

ইহ সংসারে যাঁহারা সম্যক্ তত্ত্বজ্ঞানলাভে জীবন্মুক্তিজন্য নিরতিশয় নিত্য সুখানুভবের অধিকারী হইতে সমর্থ হয়েন নাই, অথচ অন্তরে সম্পূর্ণ মুমুক্ষাবৃত্তি নিহিত আছে, তাদৃশ মহাত্মা মুমুক্ষুদিগের তাপত্রয়-প্রভৃতি সর্ব্বানর্থনিবৃত্তি নিমিত্ত গুজ্জরাদিদেশ-প্রসিদ্ধ পরাশরগোত্রাদিব্রাহ্মণ-সম্প্রদায়-সমুদায়-প্রাপ্ত অথর্ব্ববেদান্তর্গত পিপ্পলাদ-শাখাদিপঠিত প্রতীকময়ী গোপাল-তাপনী নামিকা এই শ্রুতি স্বকীয়-প্রতিপাদ্য সচ্চিদানন্দবিগ্রহ পরমাত্মা শ্রীকৃষ্ণকে সর্ব্ববেদান্তসম্মতি অনুসারে সর্ব্বোত্তম বলিয়া প্রতিপাদন করত নমস্কার করিতেছেন।

যিনি সমস্ত জীবনিবহের বুদ্ধিতত্ত্বে অধিষ্ঠাতৃরূপে নিত্য বিরাজমান, যিনি অবলীলাক্রমে শরণাগত ভক্তবৃন্দের হৃদ্গত কলুষরাশি ভস্মসাৎ করিয়া থাকেন সেই সর্ব্বসন্তাপহারী একমাত্র ব্রহ্মবিদ্যাস্বরূপ উপনিষৎ-পরিজ্ঞেয় প্রণব-প্রতিপাদ্য নিত্য বিজ্ঞানসুখস্বরূপ ক্লীঙ্কার বীজাত্মক বিশ্বগুরু শ্রীকৃষ্ণকে নমস্কার ॥ ১ ॥

একদা সনৎকুমার ও সনকাদি আদ্য ব্রহ্মর্ষিগণ স্বীয় অভীষ্টবিষয়ে সর্ব্বতঃ কল্যাণ কামনায় ষড়ৈশ্বর্য্যসম্পন্ন পরমেশ্বরের নামমন্ত্রাদিময় সমস্ত বাক্যের প্রভবস্থানপ্রযুক্ত পূর্ণ মঙ্গলস্বরূপ প্রণবের স্মরণ ও উচ্চারণ পূর্ব্বক লোক-পিতামহ ব্রহ্মার নিকটে এইরূপ প্রশ্ন করিলেন যে, ভগবন্! আপনি আমাদিগের প্রতি কৃপা করিয়া বলুন, এই অখিল ব্রহ্মাণ্ডে কোন্ পরম পুরুষ সর্ব্বতোভাবে আরাধনীয় এবং যাঁহার হস্তে জগতের কোন জীবেরই নিস্তার নাই সেই সর্ব্ব ভীষণতম মৃত্যু পর্য্যন্ত ও কাহার নাম স্মরণে ভীতিপ্রাপ্ত হইয়া থাকেন? অপি চ কোন্ বিজ্ঞানময় মহাত্মার অমোঘ জ্যোতিঃ প্রভাবে ঈদৃশ জড়ময় বিশ্ব ও সচেতনবৎ প্রকাশিত হইতেছে? বিশেষতঃ কোন্ চৈতন্যময় পুরুষই বা অখিল জীবনিচয়কে স্ব স্ব প্রারব্ধানুযায়ি কার্য্যে প্রবর্ত্তিত করিতেছেন? ॥ ২ ॥ এইরূপ প্রশ্ন শ্রবণ করিয়া সেই সর্ব্ববেদার্থ-

তত্ত্ববিৎ অপরোক্ষরূপে পরব্রহ্মানুভবিতা হৈরণ্যগর্ভ সনকাদি-মানসপুত্র-দিগকে কহিলেন, বৎসগণ! যিনি শরণাগত ভক্তবৃন্দের হৃদয়স্থ সমস্ত পাপ কর্ষণ করিয়া থাকেন সেই কৃষ্ণই (নিত্যসুখময়) পরম দেবতাস্বরূপ, সুতরাং তিনিই সুরাসুরমানবাদি সর্ব্ব জীবের আরাধনীয়; অপি চ সর্ব্বসংহার-কর্ত্তা মৃত্যু ও একমাত্র সেই গোবিন্দ নামের প্রভাবে ভীত হইয়া দূরে পলায়ন করেন; সেই গোপীজন-বল্লভকে জানিতে পারিলেই সমস্ত বিশ্বতত্ত্ব বা ব্রহ্ম-তত্ত্ব বিদিত হইয়া থাকে; আর একমাত্র স্বাহারূপা শক্তি (মায়া) প্রভাবেই পুনঃ পুনঃ জীবনিবহের সংসৃতির উৎপত্তি হইয়া থাকে ॥ ৩ ॥

জগৎ-স্রষ্টা ব্রহ্মার উত্তর বাক্যের গূঢ় তাৎপর্য্যার্থ হৃদয়ঙ্গম করিতে না পারিয়া মুনিগণ পুনশ্চ তাঁহাকে জিজ্ঞাসা করিলেন, ভগবন্! কৃষ্ণ কে? আর গোবিন্দই বা কাহার নাম? অপি চ গোপীজনবল্লভ এবং স্বাহাই বা কাহাকে বলে? ॥ ৪ ॥ মানসপুত্র সনকাদির ঈদৃশ প্রশ্ন শ্রবণে লোক-পিতামহ ব্রহ্মা কৃষ্ণ ও গোবিন্দ-প্রভৃতি পদ চতুষ্টয়ের প্রতিপাদ্য একমাত্র পরব্রহ্মই যে, ক্রিয়া বা শক্তিভেদে সংজ্ঞান্তর প্রাপ্ত হইয়াছেন তাহা বুঝাইবার জন্য বলিলেন, বৎসগণ! সেই পূর্ণব্রহ্ম সনাতনপুরুষ অন্তর্যামিরূপে হৃৎপদ্মে বিরাজমান থাকিয়া ভক্তের পাপকর্ষণ করেন বলিয়াই তাঁহার নাম কৃষ্ণ, আর সেই পরমপুরুষ ভগবান্ দ্যুলোক, ভূলোক বা বেদাদিশাস্ত্রে প্রসিদ্ধ অথচ সর্ব্বত্রই দ্রষ্টৃরূপে (সাক্ষিস্বরূপে) বিরাজিত বিশেষতঃ নন্দগোকুলে গোপবালকদিগের সহিত স্বৈরক্রীড়া উপলক্ষে যখন গোচারণ করিয়াছিলেন তৎকালে সেই সমস্ত পশুজাতিরাও তাঁহার বশীভূত হওয়ায় এবং সুরপতি শতক্রতু-প্রেরিত প্রবলঝটিকা ও শিলাবৃষ্ট দ্বারা গোকুল সমাক্রান্ত হইলে, সেই সর্ব্বশক্তিমান্ ভগবান্ বামহস্তে গিরি গোবর্দ্ধন ধারণ পূর্ব্বক গোপ, গোপী ও গো সমস্ত রক্ষা করিয়াছিলেন বলিয়া গোবিন্দনামে প্রসিদ্ধ; কিঞ্চ অদ্বিতীয় বিশুদ্ধ ব্রহ্মবিদ্যা শ্রীবৃন্দাবনে সাক্ষাৎ প্রেমভক্তিরূপা বহুল গোপী মূর্ত্তিতে অবতীর্ণ হইলে, সেই নিত্যসুখময় পরমপুরুষ কৃষ্ণ তাঁহাদিগকে মহারাসক্রীড়ায় নিয়োজিত করিয়াছিলেন বলিয়াই গোপীজনবল্লভ (গোপী-রমণ) নাম ধারণ করিয়াছেন; আর তাঁহারই চিৎশক্তিরূপা স্বয়ং যোগমায়াই স্বাহা নামে প্রসিদ্ধা, কারণ, স্বা শব্দে ক্ষেত্রজ্ঞপুরুষ আর হা শব্দে পরাচিচ্ছক্তি; সুতরাং উভয়ের একতায় চিৎশক্তিরূপা যোগমায়াই প্রতিপাদিত হইল; ফলত উল্লিখিত চারিটী পদই একমাত্র সেই পরব্রহ্মবোধক অর্থাৎ পরবর্ত্তী

তিনটী পদই পরব্রহ্মরূপী কৃষ্ণের শক্তিবোধক বিশেষণস্বরূপ জানিবে ॥ ৫ ॥ যে সৌভাগ্যবান্ মানব সেই সাধারণ-সেবা-ভক্তির আধারভূত সচ্চিদানন্দ বিগ্রহ কৃষ্ণাখ্য পরব্রহ্মকে নিজহৃদয়পুণ্ডরীক মধ্যে সতত ধ্যান করিয়া থাকেন এবং তাঁহার অমৃতময়ী লীলার আস্বাদন পূর্ব্বক একান্তে ভজনা করেন সেই মহাত্মা অবলীলাক্রমে মৃত্যুকে অতিক্রম করিয়া ক্রমে স্বয়ংই যে, পরমানন্দ-ঘনময় হইয়া পড়েন তাহাতে আর কোন সংশয় নাই ॥ ৬ ॥ মুনিগণ পিতৃমুখে এইমত পরব্রহ্মস্বরূপ কৃষ্ণের তত্ত্বশ্রবণ করিয়া সানন্দে জিজ্ঞাসা করিলেন, দেব! ভক্তগণ কিরূপে ধ্যান করিলে ভগবান্ কৃষ্ণের স্বরূপানুভূতিতে সমর্থ হইতে পারেন? আর তাঁহার আস্বাদন এবং ভজনই বা কিরূপে করিতে হয়? এই সমস্ত জানিবার জন্য আমাদের স্পৃহা অত্যন্ত বলবতী হইয়াছে, অতএব অনুকম্পা বিতরণে তৎসমস্ত সবিস্তারে বর্ণনা করুন ॥ ৭ ॥

মুনিদিগের এতাবৎ বাক্য শ্রবণে হিরণ্যগর্ভাত্মজ ব্রহ্মা কহিলেন, বৎসগণ! পরমব্রহ্ম কৃষ্ণের স্বরূপ যোগেশ্বরদিগেরও ধ্যানগম্য নহে এই জন্য ভক্তগণ তাঁহাকে সহজভক্তিতে পাইবার আশায় গোপবালক রূপে ধ্যান করিয়া থাকেন; সেই পরমপুরুষ ভগবান্ কৃষ্ণ লীলাচ্ছলে নন্দগোকুলে আবির্ভূত হইয়া গোপবালকবেশে গোচারণাদি ক্রীড়া করিয়াছিলেন বলিয়াই শাস্ত্রে তাঁহাকে "নবীন জলধরবৎ শ্যামবর্ণ তরুণ গোপকুমারবেশধারী কল্পপাদপ-মূলে দিব্যসিংহাসনরূপি শতদলমধ্যে বিরাজিত" এইরূপ ধ্যান করিতে আদেশ করিয়াছেন ॥ ৮ ॥

ঈদৃশ ধ্যান বিষয়ের প্রতিপাদনার্থে মন্ত্র স্মরণ পূর্ব্বক উপদেশ করিতেছেন। যথা,—যাঁহার নয়নযুগল বিমল শতদলের ন্যায় নিরন্তর ভক্তের প্রতি প্রসন্নভাবে বিস্ফারিত রহিয়াছে; যিনি নবঘনসদৃশ শ্যামবর্ণ ও বিদ্যুতের ন্যায় পীতবর্ণ বসনে সুশোভিত; যিনি গলদেশে বনমালা ধারণ পূর্ব্বক রত্নাপেক্ষা সমুজ্জ্বল জ্যোতির্ম্ময় পঙ্কজ মধ্যে দিব্যালঙ্কারে বিভূষিত এবং শ্রীদামাদি গোপ-বৃন্দ, রাধা প্রভৃতি গোপী ও কপিলাদি ধেনুগণে পরিবৃত হইয়া মৌনভাবে সুরতরুমূলে নিরন্তর বিরাজমান; বিশেষতঃ যমুনার জলকল্লোলসংসর্গী পবন অবিরত যাঁহার শ্রীচরণ সেবায় নিরত সেই ভুজদ্বয় পরিশোভিত ব্রহ্মাদি

অর্থান্তর। যিনি কামবীজের আশ্রয়ে পঞ্চপদী জপানুষ্ঠান পূর্ব্বক অর্চ্চনা করিয়া থাকেন তিনি মৃত্যুমুখ হইতে নিষ্কৃতি লাভ করেন ॥ ৬ ॥

দেবগণেরও নিয়ন্তা কৃষ্ণকে হৃদয়-সরোজে ধ্যান করিলে সাধক নিশ্চয়ই সংসার যাতনা হইতে মুক্তিলাভে সমর্থ হয়েন ॥ ৯—১০ ॥

ধ্যানের উপদেশ করিয়া এক্ষণে রসন বিষয়ে উপদেশ করিতেছেন যথা,—সেই পরব্রহ্ম কৃষ্ণের রসন অর্থাৎ প্রেমাস্বাদ করিতে হইলে, প্রথমে জল অর্থাৎ ককার ভূমি অর্থাৎ লকার দীর্ঘ ঈকার অর্থাৎ অগ্নি এই তিন বর্ণের ক্রমে সম্মিলন করণানন্তর ইন্দু অর্থাৎ অনুস্বার সংযোগ করিলে কামবীজ উদ্ধৃত হয়, পরে এই কামবীজ (ক্লীং) আদিতে বিনিয়োগ পূর্ব্বক কৃষ্ণায় এই পদটী প্রযুক্ত হইলে, একটী অর্থাৎ প্রথম পদ হইল; তাহার পর গোবিন্দায়, এইটী দ্বিতীয় পদ; তদনন্তর গোপীজন এইটী তৃতীয় পদ; পরে বল্লভায়, এইটী চতুর্থ পদ; তদনন্তর, অন্তিমে প্রযুক্ত স্বাহা, পদটী পঞ্চম জানিবে। যে ভক্ত হৃদয়াদি পঞ্চ অঙ্গে ন্যাস করিয়া উর্দ্ধ ও অধঃপ্রদেশ, সূর্য্য, চন্দ্রমা ও অগ্নি এই পঞ্চ অধিষ্ঠাতৃ-দেবতার চিন্তাসহকারে উল্লিখিত পঞ্চপদী জপ করেন, তিনি ব্রহ্মতাদাত্ম্যপ্রযুক্ত নিশ্চয়ই ব্রহ্মপ্রাপ্ত হয়েন ॥ ১১ ॥

সংপ্রতি রসনের ফলশ্রুতি সহকারে মন্ত্র স্মরণ করিয়া বলিতেছেন। যথা,—যিনি প্রথমে ক্লীঙ্কাররূপ এই কামবীজ গ্রহণ করিয়া কৃষ্ণায়, গোবিন্দায়, গোপীজনবল্লভায় এই চতুর্থ্যন্ত পদচতুষ্টয় চরমে স্বাহা মন্ত্র দিয়া একবার মাত্র উচ্চারণ করেন, সেই সাধকের অচিরকালমধ্যে কৃষ্ণাত্মিকা গতি লাভ হয় সন্দেহ নাই। কদাচ চন্দ্রমণ্ডল লাভাদি অন্য প্রকার নিকৃষ্টা গতি হয় না ॥ ১২—১৩ ॥

অর্থান্তর। অপ্ অর্থাৎ জল সমূহ ধারণ করায় অব্ভ্র শব্দে সমুদ্র তাহার ন্যায় আভা প্রভা, অর্থাৎ মহিমা ফলকথা এই যে, যিনি সমুদ্র সদৃশ গম্ভীর, নিত্য নবযৌবনাঢ্য জগৎ পালকবেশে সর্ব্বকামনাফলপ্রদ বেদরূপ কল্পতরুমূলে বিরাজিত অর্থাৎ জীবের বাসনানুযায়ি ফলপ্রদাতা অথবা সর্ব্ব বেদের প্রতিপাদ্য সেই পুরুষোত্তম কৃষ্ণ ভক্তহৃদয়ে এইরূপ ধ্যেয় হইয়া থাকেন ॥ ৮ ॥

অর্থান্তর। অতীব স্বচ্ছ হৃৎপঙ্কজ যাঁহার অনুভব স্থান, তপোমার্জ্জিত নির্ম্মল অন্তঃকরণে যাঁহার সচ্চিদানন্দময় জ্যোতিঃ অনবরত প্রকটিত হইয়া থাকে, যিনি স্বপ্রকাশ চিদাকাশ স্বরূপ, হিরণ্যগর্ভ ও বিরাট এই উভয়ই যাঁহার ভুজস্বরূপ, যিনি তত্ত্বমসিস্বরূপ মহাবাক্যে অর্থাৎ সচ্চিদানন্দৈকরসাকারা বৃত্তিদ্বারা প্রকাশমান এবং নির্জ্জনে ভক্তগণ সমীপে আত্ম-প্রকাশ করিয়া থাকেন; অপি চ, যিনি জীব, মায়া ও বেদে সতত অধিষ্ঠাতৃরূপে বিরাজিত এবং যিনি বেদেরই একমাত্র প্রতিপাদ্য; বিশেষতঃ যিনি নির্ম্মলউপাসনাস্ফুরিত নানাতরঙ্গ-ময় ও তৎসঙ্গী নিশ্চল প্রাণবায়ু দ্বারা আরাধিত; ঈদৃশ ষড়ৈশ্বর্য্যসম্পন্ন ব্রহ্মাদিরও নিয়ন্তা পরমেশ্বর কৃষ্ণকে যে সাধক রত্নতুল্য বিমল হৃদয়-সরোজস্থ আকাশে চিন্তা করেন তিনি নিশ্চয়ই জন্মমরণসঙ্কুল সংসার হইতে বিমুক্ত হয়েন ॥ ১০ ॥

এক্ষণে ভজন কাহাকে বলে তাহারই অর্থ বিশদরূপে বুঝাইবার জন্য বলিতেছেন যথা,—ঐহিক বা পারলৌকিক সমস্ত উপাধি নিরসন পূর্ব্বক অর্থাৎ তুচ্ছ সকাম কর্ম্মফল জনিত অনিত্য সাংসারিক বা স্বর্গীয় সুখে বিসর্জ্জন দিয়া পরব্রহ্মরূপী শ্রীকৃষ্ণে অকপট ভক্তি করার নামই ভজন। যদি বল যে, অনাদি জন্ম-কর্ম্ম-প্রবাহ থাকিতে একমাত্র কৃষ্ণ ভজন দ্বারা কি প্রকারে ব্রহ্মাত্মিকা গতি লাভ হইতে পারে? এরূপ আপত্তি মিথ্যা!! কারণ, কৃষ্ণাখ্য ব্রহ্মে একান্ত চিত্ত সমর্পণ অর্থাৎ প্রেমে তন্ময়তা লাভকেই তাঁহার ভজন বলা হইয়াছে ঈদৃশ ভজনের নামই নৈষ্কর্ম্ম্য জ্ঞান; সুতরাং সমস্ত বাসনা বীজের সহিত কর্ম্ম নির্হারক নৈষ্কর্ম্ম্য জ্ঞানের উদয়ে যে ব্রহ্মগতি লাভ হইবে তাহাতে আর বাধা কি? ॥ ১৪ ॥

কেবলমাত্র বেদাদিশাস্ত্র-বিধিমার্গ অবলম্বী দ্বিজগণ সেই পরমাত্মা কৃষ্ণকে গোপাল ও যাদবাদি রূপের নির্ব্বিবেকতা প্রযুক্ত কৃষ্ণত্ব মাত্রে আবির্ভূত ভাবিয়া অর্চ্চনা করিয়া থাকেন; কিন্তু, বিপ্রাদি যে কোন বর্ণই হউক্ না কেন, সাধন করিতে করিতে যখন কিঞ্চিৎ অনুরাগ সঞ্চার হয়, তখন তাহারা সকলেই শ্রীগোকুলবাসীর ন্যায় রাগবৃত্তির বিচিত্রতানুসারে সেই কৃষ্ণকেই আবার গোবিন্দ অর্থাৎ গোকুলনায়ক রূপে আবির্ভূত জানিয়া তাঁহার সেবায় নিরত হয়; পরন্তু, সেই গোবিন্দই আবার গোপীজনবল্লভ রূপে আবিভূত হইয়া বিশ্বজগতের প্রতি অনুগ্রহ প্রকাশ করিয়া থাকেন; ফলত এরূপ রাগ মার্গের অধিকারী হইলে, তখন আর তাহার কোন প্রকার আরাধনার অপেক্ষা থাকে না। বৎসগণ! অন্তিমের স্বাহাপদ ছাড়িয়া যখন কেবল এই কয়রূপে চিন্তা করিলেই পরমাত্মা কৃষ্ণের এতদূর কৃপাভাজন হইতে পারা যায়, তখন উল্লিখিত কয়েকটী পদের অন্তিমে স্বাহা শক্তি সংযোগ করিলে, কি শক্তি জন্মে তাহা আর কি বলিব? অধিক কি যে স্বাহা-শক্তির সমাশ্রয়ে স্বয়ং পরব্রহ্ম কৃষ্ণও অনন্ত জগতের পরিচালন করিয়া থাকেন; যিনি চরমে সেই স্বাহা পদ দিয়া গোবিন্দায়, ইত্যাদি চতুর্থ্যন্ত পদের সহিত ভগবান্ কৃষ্ণকে অন্তর্হৃদয়ে ভাবনা করেন, তাঁহার এতদূর মহিমার প্রাদুর্ভাব হয় যে, তিনি অনায়াসে স্বীয় প্রেমোদিত স্বেদ, কম্প প্রভৃতি সাত্ত্বিক ভাবাদি প্রভাবে বিশ্ব জগৎকে বিবশ করিতে সমর্থ হয়েন ॥ ১৫-১৬ ॥

---

অর্থান্তর। বিপ্র অর্থাৎ সত্ত্বপ্রধান মানবগণ সেই আনন্দময় পরমাত্মা কৃষ্ণকে দ্রব্যময়যজ্ঞ বেদপাঠ ও যোগাদি অনুষ্ঠানরূপ বিবিধ যজ্ঞের দ্বারা আরাধনা করিয়া থাকেন; কিন্তু বিপ্রাদি

এক্ষণে একমাত্র কৃষ্ণের গোবিন্দাদি নানা নামের উপাসনার প্রয়োজন কি? এইরূপ ভেদবুদ্ধি নিরাকরণ পূর্ব্বক এক বস্তুরই যে কেবল কার্য্যভেদে নাম-ভেদ তাহা সদৃষ্টান্ত উপদেশ করিতেছেন; যথা,—

যেমন একমাত্র বায়ু সমস্ত ভুবনে প্রবিষ্ট হইয়া প্রতি শরীরে প্রাণ, অপান, সমান, উদান ও ব্যান এই পাঁচ নামে আখ্যাত হয়েন, সেইরূপ পরব্রহ্মরূপী কৃষ্ণ একমাত্র হইলেও কেবল জগতের হিতার্থে অখিল ব্রহ্মাণ্ডে প্রবিষ্ট হইয়া শব্দমাত্রে পঞ্চপদ রূপে প্রতিভাত হয়েন ॥ ১৭ ॥

সংপ্রতি সবিস্তারে উপাসনার বিষয় জিজ্ঞাসু হইয়া মুনিগণ কহিলেন, ভগবন্! সেই অখিলাশ্রয় পরমাত্মা গোবিন্দের উপাসনা কিরূপ আমাদিগের প্রতি উপদেশ করুন ॥ ১৮ ॥

অনন্তর পিতামহ ব্রহ্মা কহিলেন, বৎসগণ! সেই ভগবান্ গোবিন্দের উপাসনা করিতে হইলে, প্রথমতঃ পীঠ পূজা করিতে হইবে অর্থাৎ একখানি পীঠ প্রক্ষালিত করিয়া তাহাতে সুবর্ণময় অষ্টদল পদ্ম সংস্থাপিত করিবে অথবা গন্ধপূত চন্দন দ্বারা উক্ত পীঠোপরি অষ্টদল কমল লিখিবে; পরে ঐ পীঠোপরি পদ্মের মধ্যে ত্রিকোণ মণ্ডল দ্বয় লিখিয়া সেই অষ্টকোণ মধ্যে অখিল কার্য্যের কারণীভূত কামবীজ অর্থাৎ সাধ্য ও কর্ম্মনাম (ক্লীং কৃষ্ণায় নমঃ) এই মন্ত্রটী আবার অষ্টাদশাক্ষর মন্ত্র দ্বারা পরিবেষ্টিত করিয়া লিখিবে অর্থাৎ উল্লিখিত ষট্‌কোণের পূর্ব্ব নৈঋ‌ঁত ও বায়ুকোণে শ্রীবীজ আর আগ্নেয়, পশ্চিম ও ঈশানকোণে মায়াবীজ লিখন করিবে। অনন্তর উক্ত অষ্টদলের কেশর মধ্যে কামগায়ত্রী যথাবৎ তিনটী তিনটী করিয়া লিখিবে; পরে "নমঃ কামদেবায় সর্ব্বজনপ্রিয়ায় সর্ব্বজনসম্মোহনায় জ্বল প্রজ্বল সর্ব্বজনস্য হৃদয়ং মম বশীকুরু বশীকুরু স্বাহা" এই অষ্টচত্বারিংশদক্ষর মালামন্ত্র প্রতিদলে ছয় ছয় অক্ষর ক্রমে লিখিতে হইবে। পুনশ্চ উল্লিখিত অষ্টদলের উপরি বৃত্ত আঁকিয়া মাতৃকাক্ষর দ্বারা পরিবেষ্টিত করিবে। তদনন্তর চতুরস্রভূগৃহকে

---

সকল বর্ণেই স্বস্ব অধিকারানুসারে তাঁহার গোবিন্দ (দেবলোক, নরলোক ও বেদাদি বিদিত মূর্ত্তির) শ্রবণ, কীর্ত্তন, স্মরণ, পাদসেবন, অর্চ্চন, বন্দন, দাস্য, সখ্য ও আত্মসমর্পণরূপ এই নবলক্ষণা ভক্তি দ্বারা সেবা করিয়া থাকে; কেননা, ইনিই গোপীজনবল্লভ অর্থাৎ সমস্ত পালনী শক্তির প্রেরয়িতা হইয়া ভূত, ভবিষ্য ও বর্ত্তমান সর্ব্বকালেই অনন্তকোটি ব্রহ্মাণ্ডের পালন করেন, কেবল ইহাই নহে, এই অখিল জগতের জনকত্ব হেতু তিনিই একান্ত সেবনীয় অর্থাৎ সৃষ্টির প্রাগবস্থায় সেই পরমাত্মা স্বাহাতে (যোগমায়াতে) অধিষ্ঠিত হইয়া অব্যক্তনামরূপ নিখিল ব্রহ্মাণ্ডের প্রকটের নিমিত্ত সেই মায়াশক্তিতেই চিৎপ্রতিবিম্বোন্মুখবীজ আধান পূর্ব্বক সমস্ত পরিচালিত (জড়জগৎকে সচেতন) করেন ॥ ১৫—১৬ ॥

অষ্টবজ্র যুক্ত করিয়া "ওঁ নমো ভগবতে বিষ্ণবে সর্ব্বভূতাত্মনে বাসুদেবায় সর্ব্বাত্মসংযোগযোগপদ্মপীঠাত্মনে নমঃ।" এই মন্ত্র পদ্মোপরি বিন্যাস পূর্ব্বক মূলদেবতার পূজা করিয়া অঙ্গাবরণাদি দেবতার অর্চ্চনা করিবে। প্রথমাবরণ যথা, ষট্‌কোণের আগ্নেয়, নৈঋ্ঋত, বায়ব্য ও ঈশানে হৃদয়, শিরস্, শিখা ও কবচ; অগ্রভাগে নেত্র পূর্ব্বাদি দিগ্‌ভাগে অস্ত্র ইত্যাদি রূপে অঙ্গপূজা সমাপন পূর্ব্বক দ্বিতীয়াবরণ বিধি বলিতেছেন, পূর্ব্ব, পশ্চিম, দক্ষিণ ও উত্তর দলে যথাক্রমে বাসুদেব, সঙ্কর্ষণ, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই চতুর্ব্যূহাত্মক নারায়ণের পূজা করিয়া আগ্নেয়, নৈঋ্ঋত বায়ু ও ঈশানাদি কোণে যথাক্রমে শান্তি, শ্রী ও সরস্বতীর সমর্চ্চনা করিবে। তৃতীয়ে, রুক্মিণী, সত্যভামা, জাম্ববতী, নাগ্নজিতী, মিত্রবিন্দা, কালিন্দী, লক্ষণা ও সুশীলা প্রভৃতি এই পরম মঙ্গলপ্রদা আটটী কৃষ্ণশক্তির পূজা করিতে হইবে। চতুর্থে, বসুদেবাদি অর্থাৎ পূর্ব্বভাগে বসুদেবায় পীতবর্ণায়, অগ্নিকোণে দৈবক্যৈ শ্যামলায়ৈ, দক্ষিণভাগে নন্দায় কর্পূরগৌরায়, নৈঋ্ঋতকোণে যশোদায়ৈ কুঙ্কুমগৌর্য্যৈ, পশ্চিমে বলদেবায় শঙ্খেন্দুধবলায়, বায়ব্যে কলায়ৈ শ্যামলায়ৈ সুভদ্রায়ৈ, উত্তরকোণে গোপেভ্যঃ, ঐশানে গোপীভ্যঃ। পঞ্চমাবরণে অর্জ্জুন, নিশঠ, উদ্ধব, দারুক, বিশ্বক্‌সেন, সাত্যকি, গরুড় এবং দেবর্ষি নারদ ও পর্ব্বতের অর্চ্চনা করিয়া পরে ষষ্টাবরণরূপ নিধি সকলের অর্চ্চনা করিতে হইবে। যথা, পূর্ব্বস্মিন্ ইন্দ্রনিধয়ে, আগ্নেয়ে নীলনিধয়ে, যাম্যে কুন্দায়, নৈঋ্ঋত্যে মকরায়, পশ্চিমে অনঙ্গায়, বায়ব্যে কচ্ছপায়, উত্তরে শঙ্খায়, ঐশানে পদ্মায় এইরূপে অষ্টনিধির পূজার বিষয় বলিয়া সপ্তাবরণস্বরূপ পূর্ব্বাদি দলে ইন্দ্রাদির পূজা বিধি নির্দ্দেশ করিতেছেন; যথা, ইন্দ্রায় পীতবর্ণায়। অগ্নয়ে রক্তবর্ণায়। যমায় নীলোৎপলবর্ণায়। রক্ষোঽধিপতয়ে কালবর্ণায়। বরুণায় শুক্লবর্ণায়। বায়বে ধূম্রবর্ণায়। কুবেরায় নীলবর্ণায়। ঈশানায় শ্বেতবর্ণায়। পূর্ব্বেশানয়োর্মধ্যে ব্রহ্মণে গোরচনবর্ণায়। নৈঋ্ঋত্য পশ্চিময়োর্মধ্যে শেষনাগায় শ্বেতবর্ণায়। অনন্তর পূর্ব্বোক্তরূপে পূর্ব্বাদি দলে অষ্টমাবরণ পূজা করিবে। যথা, বজ্রায় পীতবর্ণায়। শক্তয়ে শুক্লবর্ণায়ৈ। দণ্ডায় নীলবর্ণায়। খড়্গায় শ্বেতবর্ণায়। পাশায় বিদ্যুদ্বর্ণায়। ধ্বজায়ৈ রক্তায়ৈ। গদায়ৈ নীলায়ৈ। ত্রিশূলায় শুক্লায়। এইরূপে অষ্টমাবরণ পর্য্যন্ত পূজা করিতে হইবে; পরন্তু ত্রিকালীন সন্ধ্যার সময়েই যথাশক্তি অর্থাৎ পঞ্চমোপচার, ষোড়শোপচার বা মহারাজোপযোগী উপচারাদিও একচিত্ত ধ্যান দ্বারা সমস্ত অর্চ্চনা সমাপন করিবে। যে

সাধক প্রতিদিন এই মত বিহিত নিয়মানুসারে বিশ্বাত্মা পরমব্রহ্ম কৃষ্ণকে অঙ্গাবরণাদি সহকারে সমাহিত চিত্তে পূজা করেন তিনি বর্ত্তমান শরীরেই পুরুষার্থ চতুষ্টয় লাভে সমর্থ হয়েন; এতদ্ বিষয়ে দৃঢ়তা সম্পাদনের নিমিত্ত শ্রুতি বারংবার আদেশ করিয়াছেন ॥ ১৯ ॥

এই পীঠোপাসনা বিষয়ের প্রতিপাদনার্থে মন্ত্রসম্মতি প্রদর্শন করিতেছেন। যথা,

এই অনন্ত জগতীতলে যাঁহার সমকক্ষ বা যাঁহা হইতে কেহ শ্রেষ্ঠ নাই, যিনি এক মাত্র অদ্বিতীয় এই বিশ্ব জগৎ যাঁহার বশীভূত; অথচ যিনি এক রূপ হইয়াও নানা রূপে প্রতিভাত সুতরাং সেই লোকবেদপ্রসিদ্ধ সর্ব্বব্যাপক কৃষ্ণই এক মাত্র সকলের স্তবনীয়; যে সমস্ত বিবেকী পুরুষেরা শ্রুতিবিহিত সেই পীঠস্থ কৃষ্ণের ভজনা করেন, কেবল তাঁহাদিগেরই অখণ্ড নিরতিশয় সুখ উপস্থিত হয়, অপরাপর উপাসকেরা এরূপ অনির্ব্বচনীয় নিত্য সুখের অধিকারী হইতে পারেন না ॥ ২০ ॥

যাঁহার নিত্যতায় অন্যান্য পদার্থদিগের নিত্যত্ব প্রতীতি হয়, যিনি চেতন পদার্থ জীবদিগেরও চেতয়িতা এবং একরূপ হইয়াও বহুতর ভক্তবৃন্দকে স্বীয় প্রেমাত্মিকা ভক্তি দান করিয়া থাকেন সেই পীঠযন্ত্রগত কৃষ্ণকে যাঁহারা ভজনা করেন তাদৃশ মহাত্মাদেরই নিত্যসিদ্ধি আসিয়া উপনীত হয়, ইতর সাধকেরা কদাচই সেরূপ লাভে সমর্থ হয় না ॥ ২১ ॥

এই উনবিংশ শ্রুতির কোন কোনাংশে টীকা বিশেষে পাঠ ভেদ এবং ব্যাখ্যা ভেদ থাকায় সংস্কৃতানভিজ্ঞ পাঠকদিগের সুগোচরার্থে উল্লিখিত মতান্তরার্থ সন্নিবেশিত হইল।

যথা। অষ্টদলপদ্মের কর্ণিকা মধ্যে তির্য্যগূর্দ্ধভাবে লিখিত ত্রিকোণমণ্ডলদ্বয়ের মধ্যভাগে অষ্টাদশাক্ষরের আদ্যবর্ণ অর্থাৎ প্রথমাক্ষররূপ কামবীজ ও অপর মন্ত্রাক্ষর দ্বারা বেষ্টন পূর্ব্বক কৃষ্ণায় নম এই বীজাঢ্য ষড়ক্ষর আরাধন করত প্রণব সহ অজপা গায়ত্রী সংস্থাপন করিবে; পরে পুনশ্চ কামবীজের সহিত উক্ত গায়ত্রীকে যথাবৎ বেষ্টিত করিয়া তাহার বহির্মণ্ডল দিগ্বিদিক্ ক্রমে শূল দ্বারা ব্যাপ্ত করিতে হইবে; তদনন্তর, অঙ্গ অর্থাৎ বাসুদেব ও সঙ্কর্ষণাদি এবং রুক্মিণী প্রভৃতি শক্তি ও বাসুদেবাদি আবরণ সকল ত্রিসন্ধ্যা সময়ে অনায়াস লভ্য পত্রপুষ্পাদি দ্বারা পূজা করিবে ॥ ১৯ ॥

যিনি একমাত্র (সজাতীয় বিজাতীয় স্বগত ভেদ রহিত, এই বিশ্বজগৎ যাঁহার বশীভূত রহিয়াছে; যিনি দেশ, কাল ও বস্তু প্রভৃতি দ্বারা পরিচ্ছিন্ন নহেন, অথচ একমাত্র অদ্বিতীয় স্বরূপ হইলেও জগৎ পালনার্থে প্রাণবায়ুর ন্যায় পঞ্চপদীরূপে প্রতিভাত; এই কৃষ্ণ (আনন্দময় পুরুষই) ব্রহ্মাদি দেবগণেরও স্তবনীয়; যে সকল মহাত্মা সাধক একাগ্রচিত্তে সেই প্রাগুক্ত পঞ্চাত্মক কৃষ্ণকে বিহিত পীঠযন্ত্রস্থ ধ্যানে পূজা করেন, তাঁহাদিগেরই নিত্যানন্দাত্মক সুখ উপস্থিত হয়, কিন্তু যেরূপ অচক্ষুষ্মান্ ব্যক্তির রূপ দর্শনে অধিকার নাই। সেইরূপ ভগবদ্ভক্তি বিরহিত বিমূঢ় মানবের কখনই সেরূপ দর্শন লাভের সম্ভাবনা নাই।

যাঁহারা সমস্ত কামনাজাল বিসর্জ্জন দিয়া নিরন্তর যত্নসহকারে বিষ্ণুর (পীঠ যন্ত্রস্থ কৃষ্ণের) এই পরম পদ পূর্ব্বোক্ত শ্রুতির বিধি অনুসারে উপাসনা করেন তাঁহাদিগের নিকট সেই ভগবান্ কৃষ্ণ তাদৃশ যত্নে বশীভূত হইয়া ভজনের অব্যবহিত সময়েই নিজের নিত্য বৃন্দাবন ধাম (আত্মস্বরূপ) প্রকাশ করেন ॥ ২২ ॥

যে পরমেশ্বর কৃষ্ণ সৃষ্টির অব্যবহিত পূর্ব্বে সর্ব্বলোক-পিতামহ ব্রহ্মারও সৃষ্টি কর্ত্তা এবং তাঁহাকে সৃষ্টি করণ সামর্থ্য প্রদান মানসে যিনি অষ্টাদশাক্ষরী বিদ্যার উপদেশ করিয়াছিলেন, সাধকোত্তম মুক্তির অভিলাষে সেই সর্ব্ব জীবের জ্ঞানপ্রকাশক পরমদেব কৃষ্ণেরই শরণাগত হয়েন ॥ ২৩ ॥

প্রণবপুটিত পঞ্চপদ মন্ত্র জপের ফলাধিক্য ব্যক্ত করিতেছেন। যথা,—

যাঁহারা গোবিন্দের সেই পঞ্চপদ মন্ত্র ওঁঙ্কার দ্বারা সংপুটিত করিয়া জপ করেন; সেই ভগবান্ গোবিন্দ তাঁহাদিগের অন্তর্হৃদয়ে পরমাত্মরূপে সমুদিত হয়েন; অতএব মুমুক্ষু পুরুষ সাংসারিক অনর্থপরম্পরার চিরশান্তির নিমিত্ত নিরন্তর পঞ্চপদ মন্ত্রকে প্রণবে সম্পুটিত করিয়া আবৃত্তি করিবে ॥ ২৪ ॥

এই পঞ্চপদ মন্ত্র হইতেই গোবিন্দের দশাক্ষরাদি মন্ত্রসকল, অনাদি-সংসারপরম্পরা-সঞ্চিত বাসনাপুঞ্জপরিচালিত মানববৃন্দের মঙ্গলের জন্য সনকাদি ঋষিদিগের অন্তরে প্রাদুর্ভূত হইয়াছিল; সাধকগণ নিজ নিজ অধিকার অনুসারে ঐ সকল মন্ত্র আবৃত্তি করিয়া থাকেন অর্থাৎ সনকাদি মুনিগণ মুক্তি কামনায় শ্রীনারদ প্রভৃতি ভক্তি কামনায় আর ইন্দ্রাদি দেবগণ ঐশ্বর্য্য কামনায় উল্লিখিত দশাক্ষরাদি মন্ত্রের যথাবিধি অভ্যাস করিয়া থাকেন ॥ ২৫ ॥

মতান্তরে। সবিশেষ ফলশ্রুতি সহকারে মন্ত্রান্তর স্মরণ করিতেছেন। যথা,—

আপেক্ষিক নিত্য পদার্থদিগের মধ্যেও প্রকৃত বস্তুগত্যা নিত্য এবং সচেতন বুদ্ধি প্রভৃতির মধ্যে বস্তুতঃ চেতনস্বরূপ; অথচ যিনি একমাত্র অদ্বিতীয় স্বরূপ হইয়াও পঞ্চপদ রূপে অনন্ত জীবের বাসনানুযায়ি কর্ম্মফল বিধান করিয়া থাকেন, তাদৃশ যন্ত্রপীঠগত কৃষ্ণকে যে সমস্ত ধীরগণ ভজনা করেন, তাঁহাদেরই অনপায়িনী সিদ্ধিলাভ হয়, অপরের কখনই সেরূপ হইতে পারে না ॥ ২১ ॥

মতান্তরে অর্থ।

স্বস্বরূপ প্রকাশেই ফল কি এইরূপ আপত্তিশঙ্কায় সেই কৃষ্ণই একমাত্র মুমুক্ষুদিগের শরণ্য, এইরূপ উক্তি দ্বারা তাঁহার মোক্ষপ্রদত্ব শক্তির উপদেশাশয়ে মন্ত্রান্তরের স্মরণ করিয়া বলিতেছেন। যথা—

যে পরমেশ্বর কৃষ্ণ সৃষ্ট্যারম্ভসময়ে ব্রহ্মাকে উৎপন্ন করেন, এবং তৎকালে সেই প্রলয়-বারিধি সলিলে মৎস্য ও হয়গ্রীবাদিরূপে তাঁহাকে (ব্রহ্মাকে) বেদ সমস্ত উপদেশ করেন, মোক্ষার্থী সাধক তাদৃশ স্বপ্রকাশস্বরূপ পরমদেব কৃষ্ণেরই শরণাগত হয়েন ॥ ২৩ ॥

কারণ, সেই সকল মন্ত্রবাক্য দ্বারা শ্রীকৃষ্ণের পুরুষার্থসাধক সর্ব্বস্বরূপ প্রকাশ করে। এই কথা শুনিয়া সনকাদি মুনিগণ পঞ্চপদ মন্ত্রের স্বরূপ জানিবার অভিলাষে জিজ্ঞাসা করিলে ব্রহ্মা কহিলেন, বৎসগণ! আমি আমার নিজ আয়ুঃসংখ্যার প্রথমপরার্দ্ধকালে ঘোরতর তপস্যায় নিরত থাকিয়া নিরন্তর পরমেশ্বরের ধ্যান এবং স্তুতি পাঠ করিলে পর, সেই পরমপুরুষ পরার্দ্ধান্তে যোগনিদ্রা হইতে সমুত্থিত হইয়া গোপবেশে আমার সম্মুখে আসিয়া আবির্ভূত হইলেন ॥ ২৬ ॥

তদনন্তর, আমি তাঁহাকে প্রণাম করিলে, তিনি ( পরব্রহ্ম কৃষ্ণ ) আমাকে সৃষ্টিশক্তি অর্পণ করিবার অভিপ্রায়ে অনুগ্রহ পূর্ব্বক অষ্টাদশাক্ষর মন্ত্র প্রদান করিয়া অন্তর্হিত হইলেন ; পরে, আমি সৃষ্টি ইচ্ছায় তদনুষ্ঠানে প্রবৃত্ত হইলে, ভগবান্ সেই অষ্টাদশাক্ষর মন্ত্রের মধ্যে ভাবি সূক্ষ্ম জগতের অবয়ব সমস্ত আমার বুদ্ধি গোচর করাইবার নিমিত্ত পুনরায় আমার অভিমুখে প্রাদুর্ভূত হইলেন। এইরূপে অষ্টাদশাক্ষর মধ্যে অব্যক্ত জগৎ সূক্ষ্মভাবে প্রদর্শিত হইলে, আমি প্রথমতঃ ককার হইতে জল, লকার হইতে পৃথিবী, ঈকার হইতে অগ্নি, বিন্দু (অনুস্বার) হইতে চন্দ্র পরে সংশ্লিষ্ট ককারাদি সমুৎপন্ন ক্লীঙ্কার বীজ হইতে সূর্য্য, এইরূপে পাঁচটীর সৃষ্টি করিলাম ; তদনন্তর কৃষ্ণায় এই পদ হইতে আকাশ পরে সেই চিদাকাশ অর্থাৎ শব্দরাশির বেদিতা ( গোবিন্দায় ) এই পদ হইতে বায়ু তাহার পর পদদ্বয়াত্মক গোপীজনবল্লভায় এই পদ হইতে কামধেনু এবং চতুর্দ্দশ বিদ্যার উদ্ধার করিলাম ; পরিশেষে স্বাহা এই পদ হইতে স্ত্রী, পুরুষ ও নপুংসক প্রভৃতি স্থাবর জঙ্গমাত্মক অনন্ত ব্রহ্মাণ্ডের উৎপাদন করিলাম। এস্থলে পুনরুক্তি তৃতীয় উপনিষৎ সমাপ্তি সূচিকা ॥ ২৭ ॥

স্বীয় উপযোগানুসারে ফলোদয়ের বিষয় বলিয়া অন্যত্র ফল বিশেষের উদয় প্রদর্শন করিতেছেন। যথা,—

পূর্ব্বে অষ্টাদশাক্ষরময়স্বরূপে যে শ্রীগোপাল মূর্ত্তি বর্ণিত হইয়াছে রাজা চন্দ্রধ্বজ তাঁহার ( সেই গোপালের ) অর্চ্চনা করিয়া সেই যজনপ্রভাবে সমস্ত

মতান্তরে। ততঃ প্রণতো ময়ানুকূলেন হৃদা এস্থলে এইরূপ ব্যাখ্যাত হইয়াছে যে, তদনন্তর আমি অনুরক্ত মনে তাঁহাকে প্রণাম করিলে ॥ ২৭ ॥

মতান্তরে। এই মন্ত্র যে কেবল সৃষ্টিশক্তিপ্রদ তাহা নহে অপরের কথা কি স্বয়ং দেবাদিদেবমহেশ্বরও এই মন্ত্রপ্রভাবে আত্মজ্ঞান লাভে সমর্থ হইয়াছিলেন। সেইটী জানাইবার জন্য মন্ত্রান্তরেব স্মরণ পূর্ব্বক বলিতেছেন। যথা,—

মোহজাল হইতে নির্মুক্ত হইয়া অপরোক্ষ রূপে আত্মসাক্ষাৎকার করিয়াছিলেন; অতএব, তত্তৎ ফলপ্রাপ্তি হেতু যদি ইদানীন্তনও কোন মহাত্মা সাধক অষ্টাদশাক্ষর মন্ত্রকে প্রণব সম্পুটিত করিয়া সমস্ত সঙ্গ বিরহিত হওত নিরন্তর আবৃত্তি করেন তাহা হইলে সেই আবৃত্তিবলে তিনি প্রত্যক্ষরূপে পরমেশ্বর গোপালকে নিজ হৃদয়ে আনিতে সমর্থ হয়েন ॥ ২৮ ॥

যে স্থলে মনকে আনিতে পারিলে নিরন্তর বিষ্ণুর নিত্যধাম দর্শন হয় সেই গোলোকাখ্য নিত্যধামের বিষয় বর্ণন করিবার অভিপ্রায়ে বিষ্ণুগায়ত্রী বলিতেছেন। যথা,—

প্রকৃত প্রেমভক্তি পরায়ণ তত্ত্বজ্ঞ পুরুষেরা আকাশে বিস্তৃত সূর্য্যের ন্যায় নিজ হৃদয়াকাশ মধ্যে সর্ব্বদাই সেই বিষ্ণুর পরম পদ (গোলোকাখ্য নিত্যধাম) দর্শন করিয়া থাকেন; অতএব সাধক যেন অবিরাম এই মন্ত্রের আবৃত্তি করেন। বারংবারোক্তি চতুর্থোপনিষৎ সমাপ্তি জ্ঞাপিকা ॥ ২৯ ॥

তন্মাত্র জ্ঞানী পণ্ডিতেরা বলেন যে, অষ্টাদশাক্ষর মন্ত্রে কথন এরূপও হইয়া থাকে, যথা,—

যাহার প্রথম পদ হইতে ভূমি, দ্বিতীয় পদ হইতে জল, তৃতীয় পদ হইতে তেজঃ, চতুর্থ পদ হইতে বায়ু আর পঞ্চম পদ হইতে আকাশ সম্ভূত হয়, ভক্তিপরায়ণ সাধক যেন সেই কৃষ্ণের স্বরূপাবভাসক ব্যাহৃতিময় পঞ্চপদ বৈষ্ণবমন্ত্র কৈবল্যরূপা ভগবদ্‌ভক্তি-পদ্ধতি সংসিদ্ধির জন্য সতত অভ্যাস করেন ॥ ৩০ ॥

এই পঞ্চপদ মন্ত্রের আরাধনাপ্রভাবে ভগবান্ চন্দ্রশেখর মহাদেব সমস্ত মোহান্ধকাররাশি নিরাকৃত করিয়া প্রত্যগাত্মাকে বোধ করিয়াছিলেন, অতএব যদি কেহ ইদানীন্তনও সঙ্গ বিরহিত হইয়া প্রণবসংপুটিত অষ্টাদশাক্ষর মন্ত্রের আবৃত্তি করেন, তাহা হইলে সেই আবৃত্তিগুণে তিনি প্রত্যক্ষরূপে পরমাত্মাকে স্বীয় অন্তরে আনিতে সমর্থ হয়েন ॥ ২৮ ॥

মতান্তরে। পরমাত্মার স্বরূপ বিবৃতির অভিপ্রায়ে বিষ্ণু-গায়ত্রীমন্ত্র স্মরণ করিয়া বলিতেছেন। যথা,—

তত্ত্বদর্শিমুনিগণ স্বীয় বিদ্যোত্তমাত্মক হৃদয়াকাশ মধ্যে বিশ্বব্যাপক প্রকাশময় সেই বিষ্ণুর প্রসিদ্ধ পদ (স্বরূপ) নিরন্তর দর্শন করিয়া থাকেন। অতএব সাধক যেন অবিচ্ছেদে সেই মন্ত্রের অভ্যাস করেন ॥ ২৯ ॥

মতান্তরে। মন্ত্রান্তর দ্বারা পঞ্চপদ হইতে জগৎ সৃষ্টির নিরূপণ করিতেছেন। যথা,—

কোন কোন মুনি সেই অষ্টাদশাক্ষর মন্ত্র বিষয়ে এইরূপ বলেন যে, যাহার প্রথম পদ হইতে ভূমি, দ্বিতীয়ে জল, তৃতীয়ে বহ্নি, চতুর্থে বায়ু আর চরমপদ হইতে আকাশ সমুৎপন্ন হয়, এই বিষ্ণুসম্বন্ধি পঞ্চব্যাহৃতিময় কৃষ্ণরূপ প্রকাশক পঞ্চপদ মন্ত্র যেন, মহাত্মা সাধক মুক্তিমার্গের জন্য নিরন্তর অভ্যাস করেন ॥ ৩০ ।

এস্থলে উল্লিখিত পঞ্চপদ মন্ত্র হইতে সৃষ্টির উৎপত্তি বিষয়ক গাথা উদ্ধৃত করিয়া বলিতেছেন, যথা,—

যাহার প্রথম পদ হইতে ভূমি, দ্বিতীয়ে সলিল, তৃতীয়ে অগ্নি, চতুর্থে গন্ধবহ এবং চরম পদ হইতে অম্বরের সমুৎপত্তি হয়, তাহারই এক একটী পদের অভ্যাসপ্রভাবে রাজা চন্দ্রধ্বজ বিষ্ণুর পরম অব্যয় পদ প্রাপ্ত হইয়াছিলেন ॥ ৩১—৩২ ॥

তদনন্তর, সেই বিশুদ্ধ সত্ত্বগুণময় সুতরাং বিমল স্বভাব (রজস্তমঃ শূন্য) শোকাদি-বিরহিত এবং অশেষ রূপে লোভাদি সঙ্গনিরস্ত যে শ্রীগোপালাখ্য স্বরূপ, তাহাই পঞ্চধা গুণিত হইয়া পঞ্চপদ নামে আখ্যাত জানিবে; ফলতঃ যাঁহাকে ছাড়িয়া কোন বস্তুই থাকিতে পারে না অর্থাৎ এই বিশ্ব জগৎ যাঁহার অন্তর্গত সেই সর্ব্বাত্মা বাসুদেব তিনিই ॥ ৩৩ ॥

আমি (ব্রহ্মা) সেই এক মাত্র অদ্বিতীয় স্বরূপ বৃন্দারণ্যস্থ কল্পতরুতলে সমাসীন পঞ্চপদময় সচ্চিদানন্দবিগ্রহ গোবিন্দকে সমস্ত সুরগণ সমভিব্যাহারে নিরন্তর পরম স্তুতিপাঠ দ্বারা পরিতোষিত করি ॥ ৩৪ ॥

এক্ষণে উল্লিখিত স্তুতি সকল উদ্ধার দ্বারা সর্ব্বেশ্বর ভগবান্ কৃষ্ণের ঐশ্বর্য্য ও মাধুর্য্য বিষয়ের বর্ণনা পূর্ব্বক সর্ব্ব প্রকার উপাসকদিগের প্রতি অনুগ্রহ প্রকাশ করিতেছেন। যথা,—

সেই প্রণবরূপীকে নমস্কার অর্থাৎ যিনি জাগ্রৎ স্বপ্ন ও সুষুপ্তির আধাররূপ স্থূল, সূক্ষ্ম ও কারণ এই শরীর ত্রয়ে অধিষ্ঠাতা থাকিয়াও নিরন্তর গুণাতীত তুরীয় চৈতন্যরূপে বিরাজমান; এবং স্বয়ং বিশ্বরূপ হইয়াও যিনি এই সমস্ত বিশ্বের সৃষ্টি, স্থিতি ও প্রলয়ের হেতুভূত সেই বিশ্বমূর্ত্তি বিশ্বেশ্বর গোবিন্দকে বারংবার নমস্কার ॥ ৩৫ ॥

বিজ্ঞানই যাঁহার স্বরূপ সেই পরমদেবকে নমস্কার। গো ভূমি বেদবিদিত পরমানন্দরূপী গোপীরমণ কৃষ্ণকে পুনঃ পুনঃ নমস্কার করি ॥ ৩৬ ॥

কমলমালাধারী কমলনেত্র কমলনাভি-পরিশোভিত কমলাপতি কৃষ্ণকে ভূয়ো ভূয়ো নমস্কার ॥ ৩৭ ॥

---

মতান্তরে। অনন্তর পঞ্চপদাত্মক বাসুদেব-স্তুতিবিষয় বলিতেছেন।

বৃন্দাবনস্থ সুরপাদপমূলে সমাসীন সেই বিশুদ্ধ সত্ত্বময় সজাতীয় বিজাতীয় স্বগত ভেদ বিরহিত পঞ্চপদাত্মক সচ্চিদানন্দবিগ্রহ গোবিন্দকে আমি (ব্রহ্মা) সমস্ত দেবগণ সমভিব্যাহারে পরম স্তুতিপাঠ দ্বারা পরিতুষ্ট করি ॥ ৭৪ ॥

যিনি লীলা নিমিত্ত নিজ অংশে বলভদ্র রূপে বিরাজ করেন, সেই রমা-দেবীর মানস সরোবরস্থ হংসস্বরূপ শিখিপুচ্ছ-শোভায় অভিরামমূর্ত্তি অকুণ্ঠ মেধাশালী গোবিন্দকে বারংবার নমস্কার॥ ৩৮॥

যিনি অকপট ভক্তিডোরে নিবদ্ধ হইয়া পৃথাপুত্র অর্জ্জুনের রথে সারথ্য পর্য্যন্ত ও স্বীকার করিয়াছিলেন; বাণাসুরের রক্ষার্থে বৃষভধ্বজ মহাদেবও যাঁহার স্তুতিপাঠ করিয়াছিলেন, এবং বাল্যকালেই যিনি সংগ্রামে কেশী ও চাণূর প্রভৃতি দুর্দ্দান্ত দানবদিগকে শমনসদনে প্রেরণ করিয়াছিলেন, সেই কংসবংশ-বিধ্বংসকারী সনাতন কৃষ্ণকে নমস্কার॥ ৩৯॥

যিনি শৈশবে যমুনাপুলিনে বিহরণার্থে চঞ্চল হইতেন যিনি যমুনা জলদূষক ভীষণ কালীয়সর্পকে অবলীলাক্রমে বিমর্দ্দিত করিয়াছিলেন; যিনি নিরন্তর বিশ্বমনোহর বেণুবাদনে নিরত; যাঁহার নিরুপম শ্রুতিযুগলে সতত দোলায়মান মকরকুণ্ডল-যুগল বিরাজমান সেই বিশ্বপালক গোপালকে নমস্কার॥ ৪০॥

মহারাসমণ্ডলে নবযুবতী ব্রজাঙ্গনাগণের নয়নপঙ্কজ সকল মালার ন্যায় শ্রেণীবদ্ধরূপে যাঁহার বিশ্বমোহন বদনমণ্ডলে প্রতিসংক্রামিত হইয়াছিল, সেই নিরন্তর নিত্যপরায়ণ প্রণতপালক শ্রীকৃষ্ণকে ভূয়ো ভূয়ো নমস্কার॥ ৪১॥

শরণাগত ভক্তজনের পাপ প্রণাশক পূতনা ও তৃণাবর্ত্ত অসুরের জীবন-হারী গোবর্দ্ধনধারী হরিকে নমস্কার॥ ৪২॥

পাপপ্রকৃতি দুরাত্মা দৈত্যদিগের দমনকারী সর্ব্বদা মায়ামোহ-বিরহিত একমাত্র অদ্বিতীয় স্বরূপ নিত্যশুদ্ধস্বভাব মহাত্মা শ্রীকৃষ্ণকে পুনঃ পুনঃ নমস্কার॥ ৪৩॥

হে পরমানন্দময় পরমেশ্বর! আমার প্রতি প্রসন্ন হও। প্রভো! আমাকে নিরন্তর আধিব্যাধি রূপ ভুজঙ্গে দংশন করিতেছে, কৃপা করিয়া এই ভীষণ যাতনাময় সংসার কারাগার হইতে উদ্ধার কর॥ ৪৪॥

হে সর্ব্বশক্তিমন্! কৃষ্ণ! তুমি কটাক্ষমাত্রে গোপসীমন্তিনীদিগের মন হরণ করিয়াছিলে, রুক্মিণীবল্লভ! আমি এই সংসারসাগরে নিতান্ত নিমগ্ন হইয়া পড়িয়াছি; অতএব হে জগদ্‌গুরো! আমায় উদ্ধার কর॥ ৪৫॥

কেশব! তুমিই একমাত্র জীবের অশেষ ক্লেশ নাশনে সমর্থ। হে সর্ব্ব-জীবাশ্রয় জনার্দ্দন! তুমিই নিত্য পরমানন্দস্বরূপ। হে রমানাথ গোবিন্দ! আমায় উদ্ধার কর॥ ৪৬॥

এইরূপে স্তুতি পাঠ সকল আবৃত্তি করিয়া পিতামহ ব্রহ্মা মানসপুত্র ব্রহ্মর্ষি দিগকে কহিলেন, বৎসগণ! আমি এই সকল বাক্য দ্বারা সেই পরমাত্মা শ্রীকৃষ্ণের স্তব করিয়া থাকি; অতএব তোমরাও এইমত স্তুতিসহকারে তাঁহার ধ্যান করিলে নিশ্চয়ই সংসারসমুদ্র সমুত্তীর্ণ হইবে সংশয় নাই ॥৪৭॥

সকলের গমনের পূর্ব্বেই যিনি গন্তব্য স্থলে উপনীত হইতে সমর্থ অর্থাৎ সর্ব্ব ব্যাপকতা হেতু যিনি সকলের পূর্ব্বেই সর্ব্বত্র বিরাজমান আছেন, সেই পরমাত্মা কৃষ্ণের এই পঞ্চপদাত্মক মন্ত্র যে সাধক নিরলস হইয়া নিরন্তর আবৃত্তি করেন, তিনি অনায়াসেই যে স্থলে ব্রহ্মাদি দেবগণও গমনে সমর্থ নহেন তাদৃশ বিশুদ্ধ নিশ্চল মনঃশক্তির অগোচরীভূত নিত্যস্বরূপ গোলক-ধামে গমন করেন ॥ ৪৮ ॥

কৃষ্ণই পরম দেবতা স্বরূপ। অতএব মতিমান্ সাধক যেন তাঁহারই ধ্যান, তাঁহারই প্রেমাস্বাদন এবং তাঁহারই আরাধনায় জীবন যাপন করেন ॥ ৪৯ ॥

মতান্তরে। এক্ষণে দয়াবতী শ্রুতি অস্মদাদির প্রতি উপদেশ করিতেছেন। যথা,—

যাঁহার স্বরূপাবস্থান হইতে কদাচ কোনরূপে বিচ্যুতি নাই, যিনি মন হইতেও বেগবত্তর; সুতরাং মনের অধীন চক্ষুরাদি ইন্দ্রিয়গণ যাঁহাকে কখনই স্পর্শ করিতে সমর্থ নহে; অপি চ, যিনি মনের পূর্ব্বেই ক্ষণমাত্রে ব্রহ্মলোকাদিতে গমন করিয়া থাকেন; ফলতঃ যিনি সাক্ষিরূপ সঙ্কল্পকারি মনেরও অবভাসক এবং আকাশের ন্যায় সমস্ত বিশ্বকে ব্যাপিয়া রহিয়াছেন। যে সাধক ঈদৃশ বাসুদেবাত্মক পঞ্চপদমন্ত্রের আবৃত্তি করেন তিনি অনায়াসে উল্লিখিত নিত্যসিদ্ধ শুদ্ধ বাসুদেবাখ্য পরমপদ প্রাপ্ত হয়েন ॥ ৪৮ ॥

পূর্ব্ববিভাগ সমাপ্ত।

# উত্তরবিভাগ

পূর্ব্ব তাপনীতে শ্রীকৃষ্ণই পরমদেবতা এইটী উপক্রম উপসংহার-তাৎপর্য্য-রূপ মহাবাক্য দ্বারা যাহা প্রতিপাদিত হইয়াছে উত্তর তাপনীতে সেই বিষয়ই প্রকারান্তরে বিবৃত হইতেছে। নিরন্তর শ্রীকৃষ্ণ সঙ্গাভিলাষিণী ব্রজরমণীগণ কোন সময় রজনীতে শ্রীকৃষ্ণের সহিত দীর্ঘকাল রাসক্রীড়ায় নিরত থাকিয়া পরে সেই সর্ব্বেশ্বরকে জিজ্ঞাসা করিলেন, গোপীরমণ! কোন্ ব্রাহ্মণকে উপাদেয় ভক্ষ্য দ্রব্য প্রদান করিলে আর কখনও তোমার সহিত আমাদিগের বিচ্ছেদ ঘটিবে না তাহা বলিয়া দাও ॥ ১—২ ॥

গোপরমণীদিগের এইরূপ সানুনয় বাক্য শ্রবণে কৃষ্ণ কহিলেন; দেখ, এই যমুনার পরপারে মহর্ষি দুর্ব্বাসা নিরন্তর ধ্যান-নিরত হইয়া অবস্থান করিতেছেন তোমরা সেই আশ্রমে যাইয়া তাঁহাকে এই সমস্ত ভক্ষ্য দ্রব্য অর্পণ কর তাহা হইলেই সর্ব্বাভীষ্ট সিদ্ধি হইবে। শ্রীকৃষ্ণের গোপীগণকে দুর্ব্বাসাশ্রমে পাঠাইয়া তাঁহাকে ভক্ষ্যাদি দেওয়াইবার উদ্দেশ্য এই যে, "এই সমস্ত গোপীগণ নিতান্ত মদ্‌গত প্রাণ হইলেও ইহারা কেবল আমাকে প্রিয়-তম পরমকান্ত বলিয়া জানে, সুতরাং স্বরূপত আমি কে ইহারা নিজেইবা কে এবং কি জন্যইবা আমি ইহাদের প্রতি এতাদৃশ প্রেমানুরাগ প্রকাশ করিয়া থাকি সে বিষয়ে ইহারা কিছুই অবগত নহে; মহর্ষি দুর্ব্বাসা প্রথমত শঙ্করের অংশ সম্ভূত তাহাতে আবার তিনি ব্রহ্মনারায়ণাদি-সম্প্রদায় দ্বারা তাপনী শ্রুতিতত্ত্ব প্রাপ্ত হইয়া সম্যক্‌প্রকারে আমার মহিমা উপলব্ধি করিতে সমর্থ হইয়াছেন, বিশেষতঃ তাঁহাতে আমার স্নেহলেশও সংক্রামিত হইয়াছে সম্প্রতি সেই নিমিত্তই মদাবির্ভাবময় ব্রজধামের সন্নিধানে বাস করিতেছেন

---

অর্থান্তর। পূর্ব্বতাপনীতে গোপীনাথের ধ্যান রসন ভজনাদি দ্বারা বিশুদ্ধ চিত্তসাধকের একমাত্র বাসুদেব কৃষ্ণই বিমুক্তিদাতা, জগতীয় যে কোন কার্য্য নিষ্পন্ন অনিষ্পন্ন বা অন্যথা ভূত হয় সে সমস্তের তিনিই মূলাধার অতএব তাঁহারই সর্ব্বৈশ্বর্য্য শক্তিমত্তা দেখাইবার জন্য আখ্যায়িকাছলে এই উত্তর তাপনীর আরম্ভ।

কোন রাত্রিকালে কৃষ্ণপ্রেমভিলাষিণী ব্রজযুবতীরা সর্ব্বেশ্বর কৃষ্ণকে এইরূপ জিজ্ঞাসা করিলেন, গোপীবল্লভ! কোন্ ব্রাহ্মণকে ভক্ষ্যদ্রব্য দান করিলে আমাদের সমস্ত মনোরথ পরিপূর্ণ হইবে তাহা বল ॥ ১-২।

অতএব তাঁহার উপদেশ দ্বারাই ইহাদের চেতন উদয় করিয়া দিব” ফলত এই অভিপ্রায়েই ভগবান্ দুর্ব্বাসাকে ভক্ষ্য দান করিতে উপদেশ করিয়াছিলেন॥ ৩॥

কৃষ্ণের এইমত উপদেশে গোপীগণ উত্তর করিলেন, ব্রজনাথ! আমরা সকলেই কুলবালা অতএব এই যামিনীকালে সুগভীর সূর্য্যতনয়া যমুনা উত্তীর্ণ হইয়া দুর্ব্বাসাশ্রমে উপনীত হইতে না পারিলে কি প্রকারে আমাদিগের শ্রেয়ঃ সংসাধিত হইবে?॥ ৪॥

গোপীদিগের ঈদৃশ হতাশভাব দেখিয়া ভগবান্ বলিলেন, সখীগণ! তোমরা যমুনার নিকট যাইয়া বল যে, ব্রহ্মচারী কৃষ্ণ আমাদিগকে পাঠাইয়াছেন, তাহা হইলেই সেই কলিন্দনন্দিনী তোমাদিগের পথপ্রদান করিবেন; দেখ, কৃষ্ণ ব্রহ্মচারী এই কথা বলায় ইনি বহু অঙ্গনাসঙ্গকারী হইলেও কিরূপে ব্রহ্মচারী হইবেন এরূপ শঙ্কা করিও না। যে কৃষ্ণনাম স্মরণে অতলস্পর্শা নদীও তলস্পর্শা হইতে পারে; অধিক কি, আমার এই কৃষ্ণ নাম স্মরণ করিয়া রাজসতামসপ্রকৃতি পাপাত্মা দৈত্য নিশাচর প্রভৃতিও ভব যাতনা হইতে বিমুক্ত হয়, যে ব্যক্তি কখনও কোন প্রকার ব্রতাদির অনুষ্ঠান করে নাই সেও এই কৃষ্ণনাম স্মরণে তৎক্ষণাৎ অখিলব্রতফল লাভে সমর্থ হয়, অনাদি বাসনাবিক্ষিপ্ত অশেষ কামনাময় অন্তঃকরণ বিমূঢ় মানবও আমার এই অমোঘ নামের স্মৃতি প্রভাবে সমস্ত কামনাজাল হইতে নিষ্কৃতি পায়, সখি! এই ব্রহ্মচারী কৃষ্ণ নামের মহিমায় শ্রবণাদি ইন্দ্রিয়-বিরহিত অর্থাৎ নির্ব্বিকল্প সমাধিনিষ্ঠ আত্মারাম মুনিগণ কি অব্যক্তেন্দ্রিয় বৃক্ষ লতাদিরও পরিস্ফুট ইন্দ্রিয় শক্তির কার্য্যও দৃষ্ট হইয়া থাকে; তাহার প্রমাণ দেখ মহাত্মা সুখদেব নির্গুণ ব্রহ্মনিষ্ঠ নিঃসঙ্গ পুরুষ তথাপি আমার লীলাগাথা শ্রবণে আক্ষিপ্ত চিত্ত হইয়া নিজপিতা মহর্ষি কৃষ্ণদ্বৈপায়নের নিকট সুবিস্তীর্ণ ভাগবত গ্রন্থ অধ্যয়ন করিয়াছিলেন; এই বৃন্দাবনে আমার পদস্পর্শে বা মনোহর বেণুরব শ্রবণে লতা গুল্মাদিরও যে পুলকোদ্গম হয় তাহা কি দেখিতে পাও না? অতএব যাও আমার নাম স্মরণ করিলে নিশ্চয়ই পূর্ণকাম হইবে॥ ৫॥

অনন্তর ব্রজযুবতীরা শ্রীকৃষ্ণের তাদৃশ সামর্থ্যবোধক বাক্য শ্রবণে প্রোৎসাহিত হইয়া প্রথমতঃ সাক্ষাৎ রুদ্রাবতার মহামুনি দুর্ব্বাসার স্মরণ পূর্ব্বক সূর্য্যনন্দিনী তটে আসিয়া পূর্ব্বোপদিষ্ট “কৃষ্ণ ব্রহ্মচারী” এইরূপ অমোঘ নাম উচ্চারণ করিতে লাগিলেন তাহাতে অগাধ যমুনাও জানুপরিমাণ

সলিলা হইলেন দেখিয়া পরমানন্দে উত্তীর্ণ হইয়া সর্ব্বলোক প্রসিদ্ধ পুণ্যতম আশ্রমে যাইয়া শঙ্করাংশসম্ভূত ঋষিপ্রবর দুর্ব্বাসাকে ভক্তিভাবে বারংবার প্রণাম করিলেন। পরে সকলে একত্রিত হইয়া সেই ব্রহ্মনিষ্ঠ মুনিকে প্রচুর পরিমাণে ঘৃতক্ষীরবিনির্ম্মিত মধুরাস্বাদ উপাদেয় ভক্ষ্যদ্রব্য সমস্ত প্রদান করিলে, তিনি সেই যদৃচ্ছালব্ধ মিষ্টতম ভক্ষ্য সকল অনাসক্তভাবে উদরসাৎ করিয়া উচ্ছিষ্ট প্রসাদ সকল ভক্তবৃন্দকে দিয়া গোপাঙ্গনাদিগের প্রতি ভূরি ভূরি আশীর্ব্বচন প্রয়োগ পুরঃসর স্বধাম প্রতিগমনে অনুমতি প্রদান করিলেন ॥ ৬—৮ ॥

তখন গোপীগণ কহিলেন, প্রভো! এই গভীরযামিনী সময়ে নৌকা বা ভেলকাদি কিছুই পাওয়া যাইবে না; আমরা অবলা কুলকামিনী হইয়া কি প্রকারে সেই সুগভীর সূর্য্যতনয়ার পরপারে গমন করিতে সমর্থা হইব তাহার উপায় বলিয়া দিন ॥ ৯ ॥

মুনি কহিলেন, তোমরা সেই অতলস্পর্শা তটিনী সূর্য্যতনয়াতটে যাইয়া আমারে এইরূপে স্মরণ করিও যে, সেই নিরাহার দুর্ব্বাসা আমাদিগকে পাঠাইয়াছেন; তাহা হইলে নিশ্চয়ই যমুনা তোমাদিগের পথ প্রদান করিবেন ॥ ১০ ॥

দুর্ব্বাসার মুখে এইরূপ অদ্ভুত কথা শ্রবণ করিয়া তাহাদের মধ্যে সর্ব্বপ্রধানা গান্ধর্ব্বী নামে গোপী সকলের সহিত এইরূপ বিচারে প্রবৃত্ত হইলেন যে, কৃষ্ণ নিরন্তর গোপাঙ্গনাগণের সঙ্গ করিয়াও কি করিয়া ব্রহ্মচারী হইলেন? আর এই মুনিবর ভূরি ভোজন করিয়াও কি প্রকারে আপনাকে অনাহারী বলিয়া পরিচয় দিলেন? অতএব অবশ্যই এ বিষয়ে কোন গূঢ় মর্ম্ম থাকিতে পারে। যাহা হউক্ ইঁহাকে ইহার তথ্য জিজ্ঞাসা করা কর্ত্তব্য; এইরূপ স্থির করিয়া সকলেই মহাকৌতূহলাক্রান্তচিত্তে গান্ধর্ব্বীকে প্রশ্নাদিবিষয়ে অগ্রসর করত মৌনভাবে অবস্থান করিতে লাগিলেন ॥ ১১—১৩ ॥

তদনন্তর গান্ধর্ব্বী সন্দিগ্ধ বিষয়ে যথাবিহিত প্রশ্ন করিলে, দুর্ব্বাসা বলিলেন, হাঁ! অতত্ত্বজ্ঞ-অন্তঃকরণে এরূপ সন্দেহ উদয় হইতে পারে; কিন্তু, এক্ষণে আমি যাহা বলি তোমরা সমাহিতচিত্তে শ্রবণ কর, তাহা হইলে সমস্ত সংশয়ই সমূলে নিরস্ত হইবে সন্দেহ নাই। দেখ, এই শব্দগুণময় বিশ্বব্যাপী আকাশ এবং তাহার গুণ শব্দ এ উভয় হইতে বিভিন্ন অথচ অন্তর্যামিরূপে নিরন্তর তাহার অন্তরে অধিষ্ঠিত হইলেও তাদৃশ আকাশও যখন

সেই আধেয়স্বরূপ পুরুষকে জানিতে পারে না, তখন সেই কূটস্থচৈতন্ত নির্লিপ্ত আত্মরূপী হইয়া আমি কি প্রকারে এই স্থূল অন্নময়কোষ নামক শরীরের পুষ্টিসাধনোপযোগি ভৌতিক স্থূল ভক্ষ্যদ্রব্যাদির ভোক্তা হইতে পারি বল ॥ ১৪ ॥

দেখ, এই বায়ু স্পর্শ গুণময় কিন্তু বায়ু ও তাহার স্পর্শ গুণ হইতে পৃথগ্‌রূপে থাকিয়াও যে অন্তর্যামী পুরুষ সর্ব্বদা সেই বায়ুর অন্তরে অধিষ্ঠিত, তথাপি বায়ুও যখন তাঁহাকে জানিতে সমর্থ নহে; তখন আমি তাদৃশ নির্ব্বিকার নিরঞ্জন আত্মা হইয়াও কিরূপে স্থূলপোষক ভক্ষ্যাদিবিষয়ের ভোক্তা হইব ॥ ১৫ ॥

রূপবিশিষ্ট তেজের নাম অগ্নি, কিন্তু সেই রূপ ও অগ্নি হইতে ভিন্ন হইলেও অবিরত যিনি অধিষ্ঠাতৃরূপে অগ্নির অন্তরে বাস করিতেছেন, তথাপি অগ্নি তাঁহাকে বোধ করিতে পারে না, আমি সেই নিত্যমুক্ত চৈতন্যস্বভাব আত্মা সুতরাং আমি কি রূপে বিষয়ের ভোক্তা হইব বল ? ॥ ১৬ ॥

ঐরূপ রসগুণময় জল, কিন্তু সেই জল এবং রসগুণ হইতে পৃথক্ থাকিয়াও অবিচ্ছেদে অন্তর্যামিরূপে সেই জলমধ্যে বাস করিলেও জল যখন সেই আধেয় পুরুষের তত্ত্ব অনুভবে সমর্থ নহে, তখন আমি সেই নিত্য নিষ্ক্রিয় নির্ম্মল আত্মা হইয়া কি প্রকারে জড় ভোগ্যাদির ভোক্তা হইতে পারি ? ॥ ১৭ ॥

এইরূপ গন্ধগুণবতী পৃথিবী এবং তাঁহার গুণ গন্ধ হইতে যিনি বিলক্ষণ-স্বভাব অথচ কূটস্থ আত্মরূপে পৃথ্বীর অন্তরে অধিষ্ঠিত, তথাপি যখন এই ভূমি কিছুতেই সেই অমেয় সর্ব্বব্যাপী বিমলাত্মার তত্ত্ব অবগত হইতে পারে না, তখন আমি সেই শুদ্ধবুদ্ধস্বভাব সর্ব্বসাক্ষিভূত আত্মা হইয়া কদাচ ভোক্তা হইতে পারি না। ফলতঃ আধার কখনই আধেয়কে জানিতে সমর্থ হয় না ॥ ১৮ ॥

এই পর্য্যন্ত বলিয়া মহর্ষি দুর্ব্বাসা গোপীদিগের মনোগতভাব বুঝিতে পারিয়া বলিলেন ; দেখ, যদি তোমরা এরূপ শঙ্কা কর যে, ভোক্তা না হইলে তোমার মুখে ভোক্তৃত্ব শব্দ শুনিতেছি কেন ? তাহার কারণ বলিতেছি শ্রবণ কর। এই সর্ব্বলোক-প্রসিদ্ধ মনই সেই সমস্ত আকাশাদিতে বৃত্তিরূপে অবস্থিত হইয়া তত্তদ্‌বিষয়সমস্ত মনন করিয়া থাকে অর্থাৎ সমস্ত ইন্দ্রিয়ের অধিষ্ঠাতৃভূত এই মন চিৎসন্নিধানে সচেতনত্ব লাভ করিয়া স্বয়ং কর্ত্তৃসাজে শব্দ স্পর্শাদি বিষয়ের উপভোগে প্রবৃত্ত হয় ॥ ১৯ ॥

যদি বল যে, সাধারণ লোকের ন্যায় তোমারও অন্তঃকরণ থাকায় কর্ত্তৃত্ব ভোক্তৃত্বাদি অধ্যাস তোমাতেও কেন হইবে না? তাহার কারণ, যে অবস্থায় সমস্ত জগৎ কেবল আত্মরূপে প্রতিভাত হয় তাদৃশাবস্থায় সেই অধিষ্ঠানভূত কূটস্থ চৈতন্যের তত্ত্বজ্ঞানী পুরুষে কিরূপে আর ভোক্তৃত্বাদি অধ্যাস উপস্থিত হইবে? নিরন্তর ব্রহ্মাকারাকারিতাবৃত্তি প্রভাবে মন বিদ্যারূপে পরিণত হয় সুতরাং অপরাপর অধীন ইন্দ্রিয় সকলও তন্ময় হইয়া পড়ে, যখন বিশ্বসংসার সমস্তই আত্মরূপে প্রতিভাসিত হইল তখন সেই কর্ত্তৃত্বাভিনিবেশ-বর্জ্জিত ব্রহ্মময় মনের সম্বন্ধে আর কোন বস্তু পৃথক্ আছে যে, সে তাহা মনন করিবে? অপিচ সেই সর্ব্বত্র সাক্ষিভূত পুরুষ কোন ইন্দ্রিয়ের দ্বারা গমন করিবে? ফলতঃ সর্ব্বদাই যাঁহার অন্তরে আত্মার স্বরূপ অনুভূত হইতেছে তাঁহার নিকট দেশকাল বা পৃথগিন্দ্রিয়াদির সত্তা প্রতীতি হয় না, সেই অসঙ্গ সর্ব্বদ্রষ্টৃস্বরূপ আত্মাই আমি, তবে কি করিয়া ভোগ্যদ্রব্যের ভোক্তা হইব বল? ॥ ২০ ॥

যদি বল যে, ভাল, আপনি আত্মতত্ত্বজ্ঞ, এই জন্য আপনার ভোক্তৃত্ব অধ্যাস না হইতে পারে। কিন্তু, অনেক অঙ্গনার সঙ্গকারী কৃষ্ণের ব্রহ্মচারিত্ব কিরূপে সম্ভবে? অতএব বলিতেছি শ্রবণ কর; তোমাদিগের পরম প্রিয়তম এই কৃষ্ণই সমস্ত জগতের অধিষ্ঠানভূত এবং ইনিই শরীর দ্বয়ের কারণ স্বরূপ ইহা জানিবে ॥ ২১ ॥

দেখ সুললিত পক্ষপুট পরিশোভিত দুইটী পক্ষী (চৈতন্য) অনাদিকাল হইতে সহচরের ন্যায় নিত্য বিরাজমান আছেন। সেই উভয়ের মধ্যে একটী সমষ্টি জীবান্তর্যামীর অংশভূত অর্থাৎ যেমন মণ্ডলস্থানীয়ের রশ্মি বা পরমাণু স্থানীয় ইনিই এই জড়পিণ্ড দেহে অবিদ্যাকল্পিত অধ্যাসবশতঃ ভোক্তৃত্বাভিমানী জীব আর অপরটী সাক্ষাদংশ স্বরূপ ঈশ্বর ইনি কেবল ঈক্ষিতা (সাক্ষিস্বরূপ) ॥ ২২ ॥

যদিচ তাঁহারা উভয়েই অবিনশ্বর ব্যষ্টি সমষ্টি ভেদে অবস্থিত তথাপি একটী ঐশীশক্তির অভাবে সুখ দুঃখাদি বিষয়ভোক্তা অপরটী সর্ব্বৈশ্বর্য্যশক্তিসম্পন্ন সুতরাং ইনিই ভোক্তৃত্বাভিমানশূন্য ॥ ২৩ ॥

---

মতান্তর। ব্রহ্মণ এই পদের অর্থাৎ চিন্মাত্র হইতে যে দুই অংশ তাহাই জীব ও ঈশ্বর এইটুকু বিশেষ অর্থভেদ ॥ ২২ ॥

মতান্তর। তাঁহারা উভয়েই বিনাশধর্ম্মি সংসাররূপ অশ্বত্থ বৃক্ষে বাস করিলেও একটী অনীশ্বরত্ব হেতু কর্ম্মফল ভোক্তা অন্যটি নিয়ন্তৃত্ব শক্তিপ্রভাবে সুখদুঃখাদি কিছুরই ভোক্তা নহে ॥ ২৩ ॥

" তোমরা এরূপ মনে করিওনা যেন যে, কৃষ্ণের বিষয় জিজ্ঞাসা করায় অপ্রাসঙ্গিক জীবেশ্বরের কথা উঠিল কেন? পূর্ব্বলক্ষণাক্রান্ত জীবই সুখ-দুঃখাদি কর্ম্মফলভোগী, কিন্তু কৃষ্ণই স্বয়ং একাংশে ঈশ্বর রূপে বিরাজমান থাকায় কর্ত্তৃত্ব ভোক্তৃত্বাদি কোন ক্রিয়াতেই অভিনিবিষ্ট নহেন অতএব তিনি যে নিত্য ব্রহ্মচারী সে বিষয়ে কোন সন্দেহ নাই ॥ ২৪ ॥

যে শ্রীকৃষ্ণে বিদ্যা (ব্রহ্মাকারাকারিতাবৃত্তি) অবিদ্যা (কর্ত্তৃত্বভোক্তৃত্বাদি জীবধর্ম্ম) এ দুইটীর কোনটীই মনে করিতে পারা যায় না, কেননা শ্রীকৃষ্ণ এ উভয় মায়াবৃত্তি হইতে পৃথক্ রূপে অবস্থিত অথচ নিরন্তর চিচ্ছক্তিময় অতএব তিনি আর কিরূপে কর্ম্মফলের ভোক্তা হইবেন? ॥ ২৫ ॥.

যদি এরূপ বিবেচনা কর যে, যখন তিনি আমাদিগের লইয়া সম্ভোগ করিতেছেন তখন তাঁহাকে বিষয়ভোগী ভিন্ন আর কি অনুভব করা যাইতে পারে? তবে শ্রবণ কর। যে ব্যক্তি ভোগাভিলাষী হইয়া বিষয় ভোগ করে তাহাকেই বিষয়ী বলা যাইতে পারে, কিন্তু যিনি শুদ্ধ আনুকুল্যময় প্রেমের বশীভূত হইয়া তোমাদিগের মনোরঞ্জন করেন তিনি কি করিয়া বিষয়ভোক্তা হইতে পারেন? ॥ ২৬ ॥

গোপীগণ! তোমরা শ্রীকৃষ্ণের সহিত রাসক্রীড়ায় নিরত থাকায় কদাচ আপনাদিগের ব্যভিচার ভাব মনে করিও না; যাঁহার কোন বস্তুর অভাব থাকে তিনি তত্তদ্ বিষয়ের অভাব পূরণ করিবার নিমিত্ত সুতরাং ভোগাভি-লাষী হয়েন, কিন্তু কৃষ্ণ সতত পূর্ণকাম এই জন্য তাঁহার কিছুতেই বাসনা নাই; তথাপি একান্ত ভক্তগণ তাঁহার নিকট যে যাহা বাঞ্ছা করে তিনি অবশ্যই তাহার তাহা পূরণ করেন; তাহাতে আবার নারায়ণের লক্ষ্মীর ন্যায় তোমরা সকলেই তাঁহার নিত্য স্বরূপা শক্তি সুতরাং চিরসঙ্গিনী ইহাতে কোন প্রকার ব্যভিচার দোষ ঘটিতে পারে না। ফলতঃ যিনি জন্ম মৃত্যু প্রভৃতি ষড়্ভাব বিকার বিরহিত এবং স্বীয় রূপ গুণ লীলা ও ধামাদি বিষয়ে নিরন্তর স্থির স্বভাব (অব্যভিচারী) যিনি সূর্য্যমণ্ডলে বিরাজ করেন এবং সম্প্রতি যিনি নন্দগোকুলস্থ গোপ ও গোসমূহ মধ্যে বিরাজমান থাকিয়া

---

মতান্তর। যে ঈশ্বরে বিদ্যা বা অবিদ্যা কিছুই মনে করা যায় না, কারণ তিনি এ উভয় হইতে ভিন্ন কিন্তু ব্রহ্মাকারা বৃত্তিরও প্রকাশক তিনি কিরূপে সুখদুঃখাদির বিষয়ীভূত হই-বেন? ॥ ২৫ ॥

মতান্তর। যে কৃষ্ণ ইচ্ছা না থাকিলেও কেবল তোমাদিগের চিত্তরঞ্জনার্থে বিষয়ভোগ অঙ্গীকার করেন তিনি কি জন্য ভোক্তা হইবেন ফলতঃ কৃষ্ণকে অকামী বলিয়া জানিবে॥ ২৬॥

সবৎস ধেনু সমস্ত পালন করিতেছেন; যিনি বিশ্বপ্রকাশক বেদের মধ্যেও অন্তর্যামিরূপে অবস্থিত, অতএব শ্রুতি সকল তাঁহারই অপার মহিমাগুণ কিয়ৎ পরিমাণে গান করিয়া থাকেন; অপিচ যিনি স্থাবর জঙ্গমাত্মক প্রাণি-জাতের অন্তরে অণুপ্রবিষ্ট হইয়া কর্ম্মফল বিধান করেন তিনিই তোমাদিগের প্রাণবল্লভ জানিবে ॥ ২৭ ॥

এতাবৎ কৃষ্ণতত্ত্ব শ্রবণে বিস্মিত হইয়া প্রধানা গোপী গান্ধর্ব্বী কহিলেন, মহর্ষে! যদি এই কৃষ্ণই সেই প্রকৃতিপর পরমাত্মা তবে ইনি কি জন্য ভূতলে অবতীর্ণ হইলেন? বিশেষতঃ আমাদের এই নীচ গোপজাতি-তেই বা কেন জন্ম পরিগ্রহ করিলেন? আর পূর্ব্বে দেবকীগর্ভেই বা কি কারণে উৎপন্ন হইয়াছিলেন? ভাল, আপনিই বা কিরূপে এই কৃষ্ণকে চিনিতে পারিলেন? ইনি যদি পরম দেবতা হইলেন, তবে ইহাঁর পরমধাম কোথায় আর মন্ত্র বা পূজাবিধি কিরূপ? আর এই কৃষ্ণের জ্যেষ্ঠ বল-রামই বা কে? মহর্ষে! এতৎ সমস্ত আমাদের নিকট সবিস্তার প্রকাশ করিয়া বলুন ॥ ২৮ ॥

তখন, মহর্ষি দুর্ব্বাসা ঈদৃশ ভগবত্তত্ত্ববোধক উৎকৃষ্ট প্রশ্ন শ্রবণে প্রহৃষ্টান্তঃ-করণে গান্ধর্ব্বীকে কহিলেন। পূর্ব্বে (যখন এই মায়াময় স্থূল জগৎ প্রকৃতির সূক্ষ্মতত্ত্বে প্রবিষ্ট থাকে তখন) একমাত্র নারায়ণই নিত্যরূপে বিরাজমান থাকেন; যাঁহাতে স্থাবর জঙ্গমময় অনন্ত জগৎওত প্রোতভাবে অবস্থিত, সেই পরমদেব নারায়ণের হৃদয়পদ্ম অর্থাৎ প্রথমে হৃৎপদ্মে সংক্লৃপ্ত হইয়া পরে নাভিসরোজ হইতে অব্জযোনি ব্রহ্মা প্রাদুর্ভূত হইলেন; পরে তিনি ঘোরতর তপস্যানুষ্ঠান করিলে পর, সেই নারায়ণ দেব তাঁহার প্রতি প্রসন্ন হইয়া অভিলষিত বরপ্রদানে উদ্যত হইলে, পিতামহ ব্রহ্মা এইরূপ প্রার্থনা করিলেন যে, হে দেবদেব! আমাকে ইচ্ছামত প্রশ্ন করিতে অনুমতি প্রদান করুন্। নারায়ণ "তাহাই হইবে" এই বলিয়া তাঁহাকে সেই অভিলষিত বর প্রদান করিলেন ॥ ২৯—৩২ ॥

অনন্তর, পদ্মসম্ভব পিতামহ জিজ্ঞাসা করিলেন, ভগবন্! যাহার দ্বারা সমস্ত লোক বা সমস্ত দেবতা পরিতৃপ্ত হইয়া থাকেন এবং যাঁহার স্মরণে জীবগণ এই অশেষ দুঃখময় অপার সংসার সাগর হইতে বিমুক্ত হয়, সমস্ত অবতার মধ্যে শ্রেষ্ঠ, সেটী কোন অবতার? আর একটী সংশয় এই যে, পরমে-শ্বর যখন দেশকালাদি-পরিচ্ছিন্ন মূর্ত্তি ধারণ করিয়া অবতীর্ণ হইলেন, তখন

আর তাঁহার সেই অবতারের ব্রহ্মতা কি প্রকারে সম্ভবে আবার ব্রহ্মত্ব না থাকিলে সর্ব্বশ্রেষ্ঠত্বই বা কিরূপে হইতে পারে?॥ ৩৩॥

তখন পরমদেব নারায়ণ কহিলেন, ব্রহ্মন্! যেমন সুমেরুর ঊর্দ্ধ শৃঙ্গে (সর্ব্বোপরি বৈকুণ্ঠধামে) সার্ষ্টি, সামীপ্য ও সারূপ্যাদি অশেষ পুণ্যভোগ-ময়ী সাতটী পুরী আছে সেইরূপ ভূমণ্ডল মধ্যেও অযোধ্যা, মথুরা, মায়া প্রভৃতি অধিকারীর তারতম্যানুসারে সাতটী ভোগদা ও মোক্ষপ্রদা পুরী বিরাজ করিতেছে; পরন্তু তাহাদিগের মধ্যে গোপালপুরীই সাক্ষাৎ ব্রহ্ম পরমাশ্রয় স্বরূপা॥ ৩৪—৩৫॥

দেবতা এবং অপরাপর প্রাণিপুঞ্জের ভোগমোক্ষপ্রদা সেই পুরী পৃথি-বীতে প্রতিষ্ঠিত হইলেও ভূমি উহাকে স্পর্শ করিতে পারে না; কেননা, যেমন সরোবরস্থ পঙ্কজ মৃণালের উপরিভাগে অবস্থিত সেইরূপ ঐ পুরীটীও সুদর্শন চক্র দ্বারা রক্ষিত সেই জন্যই উহা জগতীতলে সাক্ষাৎ ব্রহ্ম গোপাল পুরী (মথুরা) নামে বিশ্রুত॥ ৩৬॥

ঐ পুরীর বহির্ভাগে অনেকগুলি রমণীয় উপকানন আছে এক একটী কারণবশত উহাদিগের প্রত্যেকেরই এক একটী সংজ্ঞা বিভিন্নরূপে হইয়াছে। যথা, বৃহত্তমতাপ্রযুক্ত বৃহদ্বন, পুরাকালে মধুনামে প্রসিদ্ধ উমাকান্ত ধূর্জ্জটির পরম ভক্ত এক দৈত্য যে স্থলে নগরী প্রতিষ্ঠাপিত করিয়া সুদীর্ঘকাল বাস করিয়াছিল সেই স্থলটী উল্লিখিত দিতিনন্দনের লোকান্তর গমনের পর তদীয় পুত্র লবণ নিশাচরও তথায় কিয়ৎকাল বাস করে তাহার পর উহা ক্রমশঃ অরণ্যে পরিণত হওয়ায় সেই অবধি ঐ অরণ্যময় স্থলটী মধুবন নামে বিশ্রুত হইয়াছে; ঐরূপ তালবৃক্ষের বাহুল্যে তালবন, সর্ব্বলোক কমনীয় ভগবান্ কৃষ্ণ সতত বিহরণ করিতেন বলিয়া কাম্যবন, এস্থলে কেহ বলেন যে, পূর্ব্বে রতিপতি কামদেব তথায় কিছু দিন বাস করিতেন বলিয়াই উহা কাম্যবন নামে প্রসিদ্ধ; বহুলতাপ্রযুক্ত বহুলাবন, স্বনামখ্যাত কুমুদ্বতী বর্ত্তমান থাকায় কুমুদ বন, খদিরবৃক্ষ থাকায় খদির বন, বলভদ্রপ্রিয়তা হেতু ভদ্রবন, ঐরূপ কৃষ্ণসাহিত্যে কৃষ্ণবন, স্বনামপ্রসিদ্ধ ভাণ্ডীর বৃক্ষ থাকায় ভাণ্ডীর বন, শ্রী(লক্ষ্মী অথবা শোভা) তদাস্পদত্বে শ্রীবণ, লৌহজঙ্ঘ নামক অসুরের বাস ছিল বলিয়া লৌহবন, লীলাখ্য মহাশক্তি প্রাদুর্ভাববিশেষরূপা বৃন্দার প্রিয়ত্ব হেতু বৃন্দাবন; ফল কথা এই সমস্ত রমণীয় বন দ্বারা সেই ব্রহ্ম গোপালপুরী সতত পরিবৃত আছে জানিবে॥ ৩৭॥

তত্রত্য সেই সকল মনোরম কাননে এইরূপ ভগবৎপরিকর রূপে দেবগণ, মানবগণ, গন্ধর্ব্বগণ, নাগগণ ও কিন্নরগণ প্রভৃতি প্রিয়ভক্ত সকল নিরন্তর নৃত্য গীত করিয়া থাকেন। এতদদ্ব্যতীত সেই দ্বাদশ বনে অন্যান্য দেবতারাও অর্থাৎ বরুণ, সূর্য্য, বেদাঙ্গ, ভানু, ইন্দ্র, রবি, গভস্তিমান্, যম, হিরণ্যরেতা, দিবাকর, মিত্র, বিষ্ণু এই দ্বাদশ আদিত্য এবং বীরভদ্র, শম্ভু, গিরিশ, অজৈকপাদ্, অহির্ব্রধ্ন, পিনাকী, ভুবনাধীশ্বর, কপালী, দিশাম্পতি, স্থাণু, ভগ এই একাদশ সংখ্যক রুদ্র; ধ্রুব, ধর, সোম, আপ, অনিল, অনল, প্রত্যুষ, প্রভাব (প্রভাস) এই অষ্টবসু; কশ্যপ, অত্রি, ভরদ্বাজ, বিশ্বামিত্র, গৌতম, জমদগ্নি, বশিষ্ঠ এই সপ্ত মুনি; মোদ, প্রমোদ, আমোদ, সুমুখ, দুর্ম্মুখ এই পঞ্চ বিনায়ক; আর ব্রহ্মা ও নারদ ইহাঁরাও নিয়ত লীলা দর্শন কামনায় অবস্থান করেন॥ ৩৮—৩৯॥

অধিক কি স্বয়ং মহাদেবও সেই সমস্ত বনে লিঙ্গরূপে নিত্য বিরাজমান থাকেন; সেই সকল লিঙ্গের নাম নির্দ্দেশ করিতেছি শ্রবণ কর। যথা, বীরেশ্বর, রুদ্রেশ্বর, অম্বিকেশ্বর, গণেশ্বর, নীলকণ্ঠেশ্বর, বিশ্বেশ্বর, গোপালেশ্বর, ভদ্রেশ্বর এই আটটী ভিন্ন তথায় আরও চব্বিশটী লিঙ্গ বর্ত্তমান আছেন॥৪০॥

দেখ, কৃষ্ণবন আর ভদ্রবন এই দুইটীই প্রধান অপর যে সকল বনের কথা বলা হইল, সে দ্বাদশটীই ঐ দুই বনের অন্তর্গত অর্থাৎ ভদ্রবনের অন্তর্গত চারিটী আর কৃষ্ণবনের অন্তর্ভূত আটটী ইহাদের মধ্যে কতকগুলি পুণ্যময়, কতক পুণ্যতরময় আর কতকগুলি পুণ্যতমময় ঐ সমস্ত বনবিশেষে পূর্ব্বোল্লিখিত আদিত্যাদি দেবগণ, শ্রীকৃষ্ণপরিকর নিত্যসিদ্ধ গোপগণ সিদ্ধি লাভ করিয়া নিজ নিজ অধিকারভেদে বিহরণ করিয়া থাকেন। সেই পুরী এবং বনমধ্যে রামের রামমূর্ত্তি অর্থাৎ শেষাদি মূর্ত্তি নহে প্রদ্যুম্নের প্রদ্যুম্ন মূর্ত্তি; অনিরুদ্ধের অনিরুদ্ধ মূর্ত্তি আর কৃষ্ণের মূর্ত্তি এই চতুর্ব্যূহ রূপে ভগবান্ বিরাজ করেন। ঐ সকল বনে কেবল ঐরূপ মূর্ত্তি বর্ত্তমান কিন্তু সমস্ত মথুরা-প্রদেশ দ্বাদশ মূর্ত্তিতে বিরাজিত জানিবে॥ ৪১—৪৩॥

বিশ্বাত্মা ভগবানের যে দ্বাদশ মূর্ত্তির কথা বলা হইয়াছে ঐ সকল মূর্ত্তির মধ্যে কে কোন্ মূর্ত্তির উপাসক শ্রবণ কর, প্রথমামূর্ত্তির উপাসক রুদ্রগণ,

মতান্তর। সাধকগণ সিদ্ধি লাভ করিয়া সিদ্ধদেব নামে বিখ্যাত হইয়া তথায় বিহরণ করেন॥ ৪১॥

দ্বিতীয়ার উপাসক স্বয়ং লোকপিতামহ ব্রহ্মা এবং ব্রহ্মার মানসপুত্র কুমারগণ তৃতীয়া মূর্ত্তির অর্চ্চনা করিয়া থাকেন; চতুর্থ মূর্ত্তির উপাসক মরুদ্গণ, বিনায়কগণ পঞ্চম মূর্ত্তির, বসুগণ ষষ্ঠ মূর্ত্তির, সপ্তর্ষিগণ সপ্তম মূর্ত্তির, গন্ধর্ব্বগণ অষ্টম মূর্ত্তির এবং অপ্সরোগণ নবম মূর্ত্তির। দশমী মূর্ত্তিটী অন্তর্ধানে (গূঢ়ভাবে) বিরাজিত, একাদশ মূর্ত্তি স্বধামে আর দ্বাদশ মূর্ত্তিটীই কেবল ভূলোকে বিরাজমান জানিবে॥ ৪৪॥

যাঁহারা শ্রদ্ধা-ভক্তিসহকারে সেই ভূলোকপ্রতিষ্ঠিত মূর্ত্তির অর্চ্চনা করেন, তাঁহারা মৃত্যু (অবিদ্যাকামকর্ম্মাদি) সমুত্তীর্ণ হইয়া মুক্তিলাভ করেন (অজ্ঞানাবরণ হইতে নিষ্কৃতি প্রাপ্ত হয়েন।) সুতরাং গর্ভজন্ম, জরা, মৃত্যু এবং আধ্যাত্মিকাদি তাপত্রয় হইতে সর্ব্বতোভাবে বিমুক্ত হইতে পারেন॥৪৬॥

এতদ্‌বিষয়ের দৃঢ়তা সম্পাদনার্থে মন্ত্র স্মরণ করিতেছেন; যথা, শঙ্খ, চক্র, গদা, শার্ঙ্গ ও মুষলাদি দ্বারা সুরক্ষিত ব্রহ্মাদি দেববৃন্দপরিসেবিত এই মথুরাপুরী প্রাপ্ত হইয়া ভক্তগণ এই বর্ত্তমান দেহেই অবহেলে কৃতার্থতা লাভে সমর্থ হয়েন॥ ৪৭॥

কেননা, এই ভূমণ্ডলস্থ মথুরাধামে সেই বিশ্বাত্মা ভগবান্ কৃষ্ণ রাম, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই মূর্ত্তিত্রয় এবং রুক্মিণী প্রভৃতি শক্তিসমূহ সহকারে নিরন্তর বিরাজমান আছেন॥ ৪৮॥

কৃষ্ণ, রাম, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ এই চারিটী শব্দের প্রয়োগে চতুর্ব্যূহাত্মক একমাত্র পরমাত্মা পরব্রহ্মকেই বুঝিতে হইবে অর্থাৎ এস্থলে অকার, উকার, মকার আর অর্দ্ধমাত্রা এই চারিটী সংমিলনে সুকৌশলে কৃষ্ণের মহামন্ত্র চতুর্ব্বেদময় পরব্রহ্মবোধক একমাত্র ওঁঙ্কারই উদাহৃত হইয়াছে জানিবে॥৪৯॥

যখন সেই চতুর্ব্যূহাত্মক দেবই সাক্ষাৎ প্রণবপ্রতিপাদ্য হইলেন, তখন তিনি অবশ্যই রজস্তমঃ প্রভৃতি গুণত্রয়ের অতীত; অতএব, তিনিই আমার প্রকৃত আত্মস্বরূপ এইরূপ নিশ্চয় করিয়া আমিই সেই পরব্রহ্মরূপী গোপাল এই ভাবে নিজ প্রত্যক্ চৈতন্যরূপী আত্মাতে নিরন্তর তাঁহাকে ভাবনা করিবে। ইহার তাৎপর্য্য এই যে, যেমন সূর্য্যের সত্তাতেই রশ্মির সত্তা সেইরূপ তাঁহার (ব্রহ্মের) সত্তাতেই আমার সত্তা; রশ্মি যেমন সূর্য্য হইতে ভিন্ন পদার্থ নহে, সেইরূপ আমার হৃদয়স্থ এই কূটস্থ চৈতন্যরূপী আত্মাও তাঁহা হইতে বিভিন্ন নহে; পূর্ব্বে যাঁহাকে কেবল পরোক্ষরূপে জানিয়াছিলাম এক্ষণে বুঝিলাম, তিনিই অপরোক্ষ কূটস্থ প্রত্যঙ্‌ভাত্মরূপে আমার অন্তরে

বিরাজমান; সুতরাং এই আমিকে লইয়াই আমার আমিত্ব অন্যথা সমস্ত জড় হইয়া পড়ে। ফলতঃ সর্ব্বদা উপাধিভাগ নিরসন পূর্ব্বক অভিন্ন চৈতন্য-মাত্রের চিন্তা করিতে করিতে তদাকারাকারিতাবৃত্তি হইলে তৎক্ষণাৎ অন্তর্গত সমস্ত কার্য্যের সহিত অবিদ্যা তিরোহিত হইয়া যায় ঐ সময় সেই স্বয়ম্প্রভ ব্রহ্মও স্বয়ং প্রকাশ হইয়া পড়েন॥ ৫০॥

এক্ষণে ঐরূপ ভাবনার ফলশ্রুতি বলিতেছেন; যথা, ঐরূপ ভাবনার পরিপাকে সাধক তখন সুখভোগে অধিকারী হয়েন (অবিদ্যাকঞ্চুক হইতে নিষ্কৃতি প্রাপ্ত হইয়া শুদ্ধ চিদ্রূপত্ব লাভ করেন) পরে নরাকৃতি কৃষ্ণাখ্য পর-ব্রহ্মের অনুভবে সমর্থ হয়েন; এরূপ অবস্থায় সেই মহাত্মা স্বীয় অনুজীবী গোপবর্গকে সৃষ্টিকালাবধি প্রলয় পর্য্যন্ত আত্মরূপে স্বীকার করেন। ইহাতে এরূপ ভাবিও না যেন যে, গোপালকে আত্মরূপে ভাবিয়া সাধকের ব্রহ্মানু-ভবে সমর্থ হইলেও কৃষ্ণের মাহাত্ম্য কি আসিল? কারণ, সেই কৃষ্ণই গোপালরূপী উভয়ে পৃথক্ বস্তু নহে॥ ৫১॥

উভয়ের অভিন্নত্ব স্বয়ং শ্রুতিই দেখাইতেছেন, যথা, যিনি সেই প্রণবপদ-বাচ্য কৃষ্ণাত্মক পরব্রহ্ম তিনিই অহংরূপী আত্মা অতএব নিত্যানন্দৈকরূপ সত্যস্বরূপ সর্ব্ববাধাপরিশূন্য একমাত্র ওঁঙ্কার প্রতিপাদ্য পরব্রহ্ম গোপালই আমি এইরূপে নিজ আত্মাকে গ্রহণ পূর্ব্বক মনের সহিত ঐক্য করত আমিই সেই গোপাল এইভাবে আত্মাকে ভাবনা করিবে। কিন্তু, তা বলিয়া যেন একটী দেহাবচ্ছিন্ন জীবের চিন্তা করা না হয় অর্থাৎ সেই অব্যক্ত অনন্ত নিত্যস্বরূপ পরব্রহ্ম গোপালই আমার আত্মা এইরূপ ভাবিতে হইবে॥৫২॥

শ্রীগোপালের সর্ব্বশ্রেষ্ঠত্ব বলিয়া সংপ্রতি নিজেরও তদনুগতি প্রদর্শন করিতেছেন; যথা, ব্রহ্মন্! আমার শঙ্খ, চক্র, গদা, পদ্ম ও বনমালা পরিবৃত মূর্ত্তিটীরই আবরণদেবতারূপে সর্ব্বদা মথুরামণ্ডলে স্থিতি হইবে; সে স্থলে ভক্তগণ আমাকে সর্ব্বরূপের আধারভূত পরম তেজঃস্বরূপ প্রাকৃতরূপ বির-হিত এই ভাবে নিরন্তর অন্তরে স্মরণ করিলে নিশ্চয়ই আমার স্থান প্রাপ্ত হয়॥ ৫৩—৫৪॥

মতান্তরে। ব্রহ্মন্! আমি শঙ্খ, চক্র, গদা পদ্ম ও বনমালায় বিভূষিত হইয়া যে মূর্ত্তিতে বিরাজ করি মথুরামণ্ডলে সর্ব্বদা আমার সেই মূর্ত্তিটিরই স্থিতি হইবে। সে স্থলে আমাকে বিশ্বরূপ বস্তুতো রূপবর্জ্জিত নিত্য স্বপ্রকাশ চৈতন্য স্বরূপে নিরন্তর হৃৎপদ্মে স্মরণ করিলে সাধক নিশ্চয়ই আমার স্বরূপ প্রাপ্ত হয়॥ ৫৩—৫৪॥

যে সাধক জম্বুদ্বীপের মধ্যে যে কোন স্থলেই হউক্ অবস্থিত হইয়া আমাকে শিলা কিংবা বিগ্রহাদি প্রতিমায় অর্চ্চনা করে সে নিশ্চয়ই ভূমণ্ডল মধ্যে আমার প্রিয়তর জানিবে; তাহাতে আবার যদি কেহ মথুরামণ্ডলে আসিয়া ঐরূপে অর্চ্চনা করে সে যে কতদূর প্রিয়তর হইবে তাহা বলা বাহুল্য!॥ ৫৫॥

ব্রহ্মন্! মথুরায় আমি প্রধানতঃ কৃষ্ণরূপে বিরাজিত থাকিলেও কোন কোন ভক্ত নিজ নিজ অধিকারভেদে আমাকে চতুর্ব্যূহ রূপে পূজা করিয়া থাকে; কিন্তু, তুমি সে স্থলে সর্ব্বদা আমার কৃষ্ণ মূর্ত্তিরই পূজা করিও॥৫৬॥

পরন্তু, এস্থলে মেধাবী সাধকেরা যুগধর্ম্মের অনুবর্ত্তী হইয়া প্রদ্যুম্ন, অনিরুদ্ধ, রাম এবং রুক্মিণীর সহিত আমাকে তৎপরভাবে একমাত্র গোপাল রূপেই অর্চ্চনা করিয়া থাকে॥ ৫৭॥

ব্রহ্মন্! যদি চ সেই সমস্ত সাধকেরা আমাকে চতুর্ব্যূহ রূপে অর্চ্চনা করিয়া থাকে তথাপি তাহাদিগের সে বিষয়ে কিছুমাত্র ভেদবুদ্ধি নাই জানিবে ফলতঃ সেই মায়ানিদ্রাপ্রবুদ্ধ ভক্তগণ আমিই জন্ম জরাদি-বিরহিত নিত্য-মুক্তস্বভাব গোপালরূপ, আমিই সনাতন জ্যোতির্ম্ময় প্রদ্যুম্ন, আমিই জগৎ-রমণ রাম, আমিই অন্তর্বহির্নিরাবরণ অনিরুদ্ধ এইরূপে একমাত্র পরমাত্মা গোপালেরই ভজনা করেন॥ ৫৮॥

দেখ, পূর্ব্বে আমি কৃষ্ণরূপে অধিকারিবিভাগানুসারে যে নিজ অর্থাৎ নিষ্কাম ভগবদ্ধর্ম্মের উপদেশ করিয়াছিলাম, ভদ্রবন ও কৃষ্ণবন নিবাসিভক্ত-বৃন্দেরা সেই ধর্ম্মের অনুষ্ঠান দ্বারাই চতুর্ব্যূহাত্মক একমাত্র গোপালরূপী কৃষ্ণের আরাধনা করিবে॥ ৫৯॥

যাহারা তাদৃশ ভগবদ্ধর্ম্মগতিবিহীন তাহারাও যদি মৎপরায়ণ হইয়া সেই মাথুরমণ্ডলে অবস্থিতি করে তাহাদেরও সদ্‌গতি হইবে; এমন কি যাহারা

---

মতান্তরে। মথুরামণ্ডলে অথবা জম্বুদ্বীপের মধ্যে যে কোন স্থলে অবস্থিত হইয়া যে সাধক বাহ্যে আমার শিলাময়ী প্রভৃতি প্রতিমূর্ত্তিতে আর অন্তরে ধ্যান মূর্ত্তিতে সম্যক্ অর্চ্চনা করে পৃথিবীতে সেই আমার অতীব প্রিয়ভক্ত বলিয়া জানিবে। ৫৫॥

এই জম্বুদ্বীপে সুমেধাবী ভক্তবৃন্দ আমায় গোপালাদি চতুর্ব্যূহরূপে অর্থাৎ রাম, প্রদ্যুম্ন অনিরুদ্ধ এই মূর্ত্তিত্রয়ের সহিত রুক্মিণীশক্তিযুক্ত গোপালরূপী আমাকে একাগ্রচিত্তে অর্চ্চনা করিয়া থাকে॥ ৫৭॥

মতান্তরে। আমি স্বায়ম্ভুবমনু প্রভৃতির রূপ ধারণ করিয়া পূর্ব্বে যে বর্ণাশ্রম বিভাগানু-সারে নিষ্কাম চাতুর্বর্ণ্য ধর্ম্মের কীর্ত্তন করিয়াছিলাম, সর্ব্বলোক-প্রসিদ্ধ ভদ্রকৃষ্ণবনবাসিভক্ত-বৃন্দকর্ত্তৃক সেই মদুক্ত ধর্ম্মানুষ্ঠান দ্বারাই চতুর্ব্যূহাত্মক কৃষ্ণ অর্চ্চনীয় হইবেন॥ ৫৯

কলিকর্ত্তৃক কবলিতপ্রায় হইয়াছে সেই সমস্ত নিরাশ্রয় পাপাত্মাদিগেরও এক-মাত্র মথুরাই আশ্রয় জানিবে, ফলকথা মাথুরমণ্ডলবাসীদিগের কদাচ কালের হস্তে নিপতিত হইতে হইবে না॥ ৬০ ॥

ব্রহ্মন্! ভক্তদিগের প্রতি এরূপ অনুগ্রহ দেখিয়া বিস্মিত হইও না, তুমি নিজ মানসপুত্র সনকাদির সহিত যেমন আমার প্রিয় এবং নিজগণের সহিত রুদ্রদেব আমার যেমন প্রিয়, অধিক কি লক্ষ্মীসমন্বিত আমার এই শ্রীবিগ্রহ মূর্ত্তি যাদৃশ প্রিয়, ভক্তগণও আমার সেইরূপ প্রিয় জানিবে॥ ৬১ ॥

সংপ্রতি পদ্মযোনি পিতামহ পূর্ব্বোল্লিখিত চতুর্ব্যূহমূর্ত্তিতে একমাত্র দেব কৃষ্ণ কিরূপে প্রতিপন্ন হইলেন ইত্যাদি বিষয়ে সন্দিগ্ধচিত্ত হইয়া নারা-য়ণকে জিজ্ঞাসা করিতেছেন, ভগবন্! চারিটী দেবমূর্ত্তিতে কি প্রকারে এক মাত্র দেবকৃষ্ণ প্রতিপাদিত হইতে পারেন? অপিচ, প্রণব এবং প্রণবের বাচ্য পরমেশ্বর এ উভয়ই ত বেদাদিশাস্ত্রে একাক্ষর বলিয়া বিশ্রুত তবে অনেকাক্ষর কি করিয়া হইলেন? অতএব অনুকম্পা বিতরণে এই দুইটীর বিষয়ে উত্তরদানে এই শরণাগত জনের সংশয় নিরাস করুন॥ ৬২ ॥

এইরূপ প্রশ্ন শ্রবণে ভগবান্ নারায়ণ সেই প্রজাপতিকে কহিলেন, ব্রহ্মন্! স্বরূপত একমাত্র বস্তু হইলেও তাঁহার সেই অচিন্ত্যশক্তিপ্রভাবে তাঁহাতে সকল প্রকার ভেদই সম্ভাবিত। আর প্রণব যে শাস্ত্রে একাক্ষর বলিয়া বিশ্রুত বলিতেছিলে, তাহাও অনশ্বর সর্ব্বকারণ বস্তুগতত্ব ও প্রণবাখ্য বর্ণবিশেষত্বরূপে দুই প্রকারে সঙ্গত হয়; আচ্ছা! সম্পূর্ণ সমানলক্ষণ অভিন্ন চতুর্ব্যূহের কথা এক্ষণে থাক্! অত্যন্ত বিলক্ষণস্বভাব জগতেরও সেই ব্রহ্মের সহিত একত্ব নির্দ্দেশ আছে জানিও; কিন্তু তাহাতেও সেই একমাত্র অচিন্ত্যশক্তিই কারণ। এ বিষয়ে আমি তোমার নিকট সবিস্তার বিবৃতি করিতেছি অবহিত হও। দেখ, এই সৃষ্টির পূর্ব্বে একমাত্র অদ্বিতীয় ব্রহ্ম বর্ত্তমান ছিলেন অর্থাৎ তৎকালে জগদাদি কোন সংজ্ঞাই ছিল না। এক অদ্বিতীয় এই দুইটী বিশেষণ প্রয়োগের কারণ এই যে, প্রলয় কালেও চিচ্ছক্তির ব্যক্তত্বাভাব হয় না বটে কিন্তু সলক্ষণা স্বরূপশক্তি সুতরাং একম্

---

মতান্তরে। পরন্তু, কলিগ্রস্ত হইয়া যদি বর্ণাশ্রমবিহিত ধর্ম্মাচার বিবর্জ্জিত হয় তথাপি আমাকে একান্তরূপে আশ্রয় করিলে অগতির গতিস্বরূপ মথুরা বাসের অধিকারী হইবে সন্দেহ নাই। কিন্তু, ভক্তিবিহীন নরের পরম পবিত্র মুক্তিধাম মাথুরমণ্ডল স্পর্শের অধিকার নাই॥ ৬০ ॥

এই পদ প্রয়োগে বাধা হয় নাই আর মায়াশক্তি বিলক্ষণা হইলেও সে সময়ে স্বীয় কার্য্যের সহিত ব্রহ্মেতেই বিলীন থাকেন এই জন্য দ্বিতীয়ম্ এ পদ প্রয়োগেও কোন দোষ ঘটে নাই এইরূপ নিত্যসিদ্ধ সেই একমাত্র অদ্বিতীয় পরব্রহ্ম হইতে অব্যক্ত ( সর্ব্ব ব্রহ্মাণ্ড-কারণশক্তি সমাহাররূপা সৃষ্ট্যুন্মুখী মায়া-শক্তি ) নিঃসৃত হয়, সেই অব্যক্তই ব্রহ্মের সহিত তাদাত্ম্যভাবে অক্ষরপদ-বাচ্য হয়েন ; কেননা শক্তি আর শক্তিমান্ অভিন্ন। পরে সেই অব্যক্ত তাদাত্ম্যাপন্ন অক্ষর হইতে মহত্তত্ত্ব উৎপন্ন হয়েন আবার মহত্তত্ত্ব হইতে অহঙ্কারের উৎপত্তি, অহঙ্কার হইতে পঞ্চ তন্মাত্র ( শব্দ স্পর্শাদিভূতসূক্ষ্ম-নিচয় ) পঞ্চ তন্মাত্র হইতে আকাশাদি পঞ্চ মহাভূত আবিষ্কৃত হয় ; অনন্তর এই সমস্ত বহির্মুখতাকার মহদাদিগণ সমূহ দ্বারা সেই অক্ষর ( মায়াশবলিত ব্রহ্ম ) একেবারে সমাচ্ছন্ন হইয়া পড়েন ॥ ৬৩ ॥

তদ্‌বিষয়ে শ্রীপদ্মনাভ নারায়ণ নিজের পূর্ব্বোক্তাক্ষর রূপত্ব ও প্রণবাক্ষর রূপত্ব দ্বারা অক্ষরত্ব অভিব্যক্ত করণোদ্দেশে প্রণবেরও তদ্‌দ্বিবিধ প্রকারে অক্ষরত্ব প্রদর্শন করিতেছেন; যথা, আমিই পূর্ব্বোক্ত অক্ষর এবং ওঁঙ্কার স্বরূপ ঐ ওঁঙ্কার জরামৃত্যুবিবর্জ্জিত নির্ভরপরমানন্দরূপ ? কেননা সেই ব্রহ্মই অভয় ওঁঙ্কারস্বরূপ। অতএব আমিই সেই নিত্যমুক্তস্বভাব অক্ষররূপ জানিবে ॥৬৪॥

ফলতঃ সত্তামাত্র বিশ্বরূপ স্বপ্রকাশ বিশ্বব্যাপক একমাত্র অদ্বিতীয় ব্রহ্মই নিজ উপাসকদিগের প্রতি অনুকম্পা বিতরণ পূর্ব্বক চতুর্ব্যূহরূপে আবির্ভূত হয়েন ; সেইরূপ প্রণবও স্বরূপত একাক্ষর হইলেও উপাসকদিগের উপাসনা সৌকর্য্যার্থে চতুষ্টয় অক্ষর জানিবে ॥ ৬৫ ॥

অনন্তর সেই চতুর্ব্যূহ বিভাগ করিয়া বলিবার উদ্দেশে তদ্বিষয়ে বর্ণরূপত্ব দ্বারাও অক্ষর শব্দবাচ্য আর তদ্‌ব্যঞ্জক ওঁঙ্কারেরও বিভাগ দেখাইতেছেন। যথা, প্রণবের আদ্য অক্ষর অকার অর্থাৎ যিনি জীবদেহে জাগ্রদবস্থার অধি-ষ্ঠাতৃরূপ ব্যষ্টি গ্রহণে বিশ্বকৃপুরুষ নামে আখ্যাত, তৎসমষ্টি রূপই চতু-

---

মতান্তরে। ব্রহ্মাকর্ত্তৃক এইরূপ জিজ্ঞাসিত হইয়া ভগবান্ বিষ্ণু কহিলেন, এই সৃষ্টির পূর্ব্বে একমাত্র অদ্বিতীয় ( সজাতীয় বিজাতীয় স্বগত ভেদ রহিত ) ব্রহ্মই বিরাজমান ছিলেন অর্থাৎ নাম রূপাদিসম্পন্ন জগৎ বলিয়া কোন পৃথক্ পদার্থ ছিল না ; পরে, সেই ব্রহ্ম হইতে সর্ব্ব কার্য্যকারণশক্তিরূপ অব্যক্ত আবির্ভূত হয়েন, অব্যক্ত ব্রহ্মেরই শক্তি অপর নহে সুতরাং পরস্পরতাদাত্ম্যপ্রযুক্ত উভয়ে মিলিয়া এক অভিন্ন অক্ষরপদবাচ্য হয়েন ; অনন্তর সেই অক্ষর হইতে মহান্ প্রাদুর্ভূত হন, মহৎ হইতে অহঙ্কার, অহঙ্কার হইতে পঞ্চতন্মাত্র ( ভূত-সূক্ষ্মাপরপর্য্যায় ) তাহা হইতে আকাশাদি মহাভূতের উৎপত্তি ; তদনন্তর ঐ সমস্ত কার্য্যভূত মহদাদিগণ দ্বারা উল্লিখিত অক্ষর ( মায়াশবলিত ব্রহ্ম ) ব্যাপ্ত হইয়া পড়ে ॥ ৬৩ ॥

ব্যূহের একাংশ রোহিণীনন্দন রামরূপে আবির্ভূত জানিবে। আর ব্যষ্টিদেহে স্বপ্নাবস্থাভিমানী চৈতন্য তৈজসপুরুষ প্রণবের দ্বিতীয় বর্ণ যে উকার তাহারই সমষ্টি চতুর্ব্যূহের দ্বিতীয়াংশ প্রদ্যুম্ন। ব্যষ্টিকারণ শরীরে সুষুপ্ত্যবস্থাভিমানী প্রণবের তৃতীয় বর্ণ মকার যিনি প্রাজ্ঞ নামে বিশ্রুত এতৎ সমষ্টিই অনিরুদ্ধ; পরন্তু যাঁহাতে এই বিশ্ব জগৎ প্রতিষ্ঠিত রহিয়াছে সেই অর্দ্ধমাত্রা স্বরূপ কৃষ্ণ উল্লিখিত অবস্থাত্রয়ের অতীত তুরীয় এবং প্রণবের উপরিস্থিত নাদবিন্দু স্বরূপ। ফলকথা এই চিচ্ছক্তিময় অনুচার্য্য কৃষ্ণ বস্তুগত ও বর্ণগত একমাত্র অক্ষর স্বরূপ হইয়াও উপাসক জীবের প্রতি দয়া করিয়া নিজ অচিন্ত্যশক্তি-প্রভাবে চতুর্ব্যূহাদিমূর্ত্তি এবং বর্ণচতুষ্টয়াত্মক সগুণ নির্গুণ ব্রহ্মবাচক প্রণব-রূপী হয়েন ॥ ৬৬ ॥

পূর্ব্বে মায়া শব্দের প্রয়োগ থাকায় কোন কোন অসম্যক্‌দর্শী পণ্ডিতেরা ঐ মায়াকে অসদর্থ ব্যঞ্জক কলামাত্র বলিয়া ব্যাখ্যা করায় সেই ভ্রম নিরসনার্থে মায়ার চিৎস্বরূপত্ব প্রতিপাদন পূর্ব্বক বলিতেছেন। যথা, যিনি বিশ্ব সম্পাদনকর্ত্রী মূলপ্রকৃতি চিদ্রূপাশক্তি তিনিই রুক্মিণী বা রাধা প্রভৃতি ব্রজগোপী-রূপে আবির্ভূত জানিবে ইহাঁরা সকলেই কৃষ্ণের স্বরূপ শক্তি। কেননা, ব্রজ স্ত্রীগণের প্রশ্নদ্বারা প্রকটিত তাপনীশ্রুতিসমূহ হইতে যে ব্রহ্মতত্ত্ব ও প্রণব-তত্ত্ব প্রকাশিত হইয়াছে তাহাতে ঐ সমস্ত শক্তি ওঁঙ্কার ব্যঞ্জকতাপ্রযুক্ত ব্রহ্মের স্বরূপ চিচ্ছক্তি বলিয়া নির্দ্দিষ্ট হইয়াছে ॥ ৬৭ ॥

ব্রহ্মবাদিমুনিগণ মূলপ্রকৃতি চিচ্ছক্তিকেই প্রণবত্ব রূপে ব্যাখ্যা করিয়াছেন; সেই জন্য বিশ্বব্যাপক ওঁঙ্কারের মূলীভূত পরমাত্মাই গোপালরূপে অবতীর্ণ হইয়াছেন জানিবে ॥ ৬৮ ॥

ব্রহ্মবাদিঋষিগণ ওঁঙ্কার আর ক্লীঁঙ্কার বীজকে একতত্ত্ব বলিয়া বর্ণন করিয়াছেন; বিশেষতঃ মতিমান্ সাধকগণ যদি আমাকে একমাত্র ক্লীঁঙ্কার বীজ প্রতিপাদ্য কৃষ্ণরূপে মাথুরমণ্ডলে অবস্থান পূর্ব্বক ধ্যান করে তাহা হইলে সে নিশ্চয়ই মোক্ষভাজন হয় ॥ ৬৯ ॥

মথুরা ধ্যানের প্রকৃত তাৎপর্য্য বলিতেছেন যথা, জীবের অন্তরে যে অষ্ট-দল বিকসিত হৃৎপদ্ম আছে তন্মধ্যে বিরাজিত শঙ্খ, ধ্বজ ও আতপত্র (ছত্র) পরিচিহ্নিত চরণ দ্বয় শ্রীবৎস লাঞ্ছিত হৃদয়স্থিত কৌস্তুভমণি প্রভায় উদ্ভাসিত এবং যাঁহার ভুজ চতুষ্টয়ে শঙ্খ, চক্র, গদা ও পদ্ম বিরাজমান; যাঁহার বাহু-মূলে সুন্দর কেয়ুর, বলয়, কণ্ঠদেশে বনমালা, মস্তকে জাজ্বল্যমান কিরীট

এবং শ্রুতিযুগলে মকরকুণ্ডলযুগল শোভা পাইতেছে; অপিচ, যিনি নিজ ভক্তগণকে নিয়ত অভয় প্রদান করিতেছেন; মূর্ত্তিভেদে যিনি বেণু বা শৃঙ্গ ধারণ করিয়া থাকেন সেই স্বপ্রকাশ মনোহরবিগ্রহরূপে যে ভক্ত আমায় অন্তর্হৃদয়ে ধ্যান করে সে নিশ্চয়ই মুক্তিভাজন হয়॥ ৭০—৭৩॥

অধিক কি, যে জ্ঞান বা ভক্তিপ্রভাবে সমস্ত জগৎতত্ত্ব বা ব্রহ্মতত্ত্ব প্রমথিত (প্রকাশিত) হয় সেই উভয়ের সারভূত বস্তু যে স্থলে নিত্য বিরাজমান তাহাই মথুরা নামে পরিকীর্ত্তিত জানিবে॥ ৭৪॥

সম্প্রতি দুর্ব্বলাধিকারীর সম্বন্ধে বিরাট্ পুরুষের উপাসনা ও স্বীয় পূজাঙ্গ ধ্যানস্বরূপে কল্পনা করিয়া বলিতেছেন। যথা, অষ্টদল স্বরূপ অষ্টদিক্‌পালগণ পরিশোভিত যে ভূমিরূপ পদ্ম তাহাই বিকসিত হইলে সংসারপ্রপঞ্চসমুদ্র-সমুৎপন্ন জগৎ নামে আখ্যাত হয়, তত্ত্বদর্শীরা যাহাকে আমার মানস পদ্ম বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন, মন্দাধিকারিগণের পক্ষে উহাই উপাসনার আলম্বন জানিবে॥ ৭৫॥

উল্লিখিত বিরাট্ পুরুষের চরণদ্বয়াদি কল্পনা পূর্ব্বক ব্যাখ্যা করিতেছেন, যথা, চন্দ্র সূর্য্য প্রভৃতি জ্যোতিঃপদার্থ সকল আমার দিব্যপ্রভা, সুমেরুই হিরণ্ময় ধ্বজযষ্টি, ব্রহ্মলোকই আতপত্র (ছত্র) আর অধ ও ঊর্দ্ধলোকই আমার চরণ দ্বয়। বিরাট্ চিন্তাকারী সাধক উপাসনা কালে উল্লিখিত রূপে ধ্যান করিবে॥ ৭৬॥

শ্রীবৎস শব্দে স্বরূপ আর লাঞ্ছন শব্দে বিরাড়বয়ব, অতএব তাঁহাতে সেই লাঞ্ছনের সহিত স্বরূপ বর্ত্তমান আছে বলিয়াই ব্রহ্মবাদিগণ শ্রীবৎসলাঞ্ছন নামে কীর্ত্তন করিয়া থাকেন॥ ৭৭॥

যিনি স্বীয় স্বরূপতেজো দ্বারা সূর্য্য, অগ্নি, বাক্য ও চন্দ্রমা প্রভৃতির সমাহার রূপে স্ফুরিত হইতেছেন সেই কৌস্তুভাখ্য মণিকে বিরাট্‌রূপ ঈশ্বর উপাসকগণ উক্ত সূর্য্যাদিকে কৌস্তুভের সহিত অভিন্ন রূপে উপাসনা করেন।

মতান্তরে। যে ব্রহ্মজ্ঞান দ্বারা সমস্ত জগৎ প্রমথিত অর্থাৎ যদধিষ্ঠানভূত সম্যক্ জ্ঞান জগৎ ভ্রমের নিবারক তাদৃশ সারভূত জ্ঞান যে স্থলে নিত্য বিরাজিত তাহারই নাম মথুরাধাম জানিবে॥ ৭৪॥

মতান্তরে। অষ্টদিক্‌পালরূপ অষ্টদলপরিশোভিত মদীয় হৃদয়স্থ পদ্ম বিকসিত হইয়া জগদাশ্রয়ীভূত সংসারার্ণব সমুৎপন্ন হয়॥ ৭৫॥

মতান্তরে। চন্দ্র সূর্য্য প্রভাই দিব্য ধ্বজস্বরূপ, সুমেরু পর্ব্বতই হিরণ্ময় ছত্রদণ্ড, ব্রহ্মলোকই আতপত্র (ছত্র) এবং ব্রহ্মাণ্ডের অধ ও ঊর্দ্ধই চরণদ্বয় বলিয়া কীর্ত্তিত হইয়াছে॥ ৭৬॥

কেননা কৌস্তুভ শব্দের এইরূপ নিরুক্তি আছে। যথা, ক সূর্য্য তৎসমত্বে অগ্নিকেও বুঝায়, অ বাক্য ঔ (গ্লৌ শব্দের একদেশ গ্রহণে) চন্দ্রমা এই সমস্ত তেজঃ পদার্থকে যিনি স্বস্বরূপে স্তম্ভিত করিয়াছেন অর্থাৎ ব্যাপিয়া রহিয়াছেন তাঁহারই নাম কৌস্তুভ ॥ ৭৮ ॥

সত্ত্ব, রজ ও তম এই গুণত্রয় আর অহঙ্কার এই চারিটীই বিরাট্ পুরুষের ভুজচতুষ্টয়, তন্মধ্যে তাঁহার সেই রজোগুণাত্মক-করস্থিত শঙ্খটীকে পঞ্চভূত-তত্ত্বময় বলিয়া জানিবে ॥ ৭৯ ॥

ব্রহ্মন্! বালকের ন্যায় অত্যন্ত চঞ্চলস্বভাব মনকেই সুদর্শন চক্র বলিয়া পরিকীর্ত্তিত হয়, আর বিক্ষেপ শক্তিরূপা মায়াই শার্ঙ্গধনুঃ, বিশ্বসংসার বীজকেই পদ্ম বলিয়া জানিবে, পরন্তু এ সমস্তই আমার তমোময় করে অবস্থিত। আদি বিদ্যাশক্তিই সর্ব্বদা গদারূপে মদীয় হস্তে বিরাজিত; অপিচ, ধর্ম্ম অর্থ কাম ও মোক্ষ এই চারিটীই মহামহিমান্বিত কেয়ূর স্বরূপ; পরন্তু, আদ্যা অজা (আবরণশক্তি) দ্বারা সতত সমাচ্ছাদিত আমার কণ্ঠদেশকে তোমার মানসপুত্র সনকাদি ব্রহ্মর্ষিগণ নির্গুণ ব্রহ্ম (নির্ব্বিশেষ জ্ঞান) স্বরূপ বলিয়া কীর্ত্তন করিয়া থাকেন ॥ ৮০—৮২ ॥

তত্ত্বজ্ঞ মুনিগণ আমার নির্ব্বিকার কূটস্থ স্বরূপকে মস্তকস্থ কিরীট বলিয়া বর্ণন করেন আর ইহ জগতীতলে সংসার যাতনা নিবারক সাঙ্খ্য ও যোগ এই দুইটীই যুগল মকর কুণ্ডলরূপে স্ফুরিত হয়। যে প্রিয়তম সাধক নিরন্তর আমার এই সমস্ত অস্ত্র ও আভরণ সকল ভক্তিভাবে ধ্যান করেন তিনি নিশ্চয়ই অবিদ্যা কামকর্ম্ম হইতে সমুত্তীর্ণ হইয়া পরমানন্দময় পদের অধিকারী হয়েন। অধিক কি, আমি তাঁহাকে আত্মপ্রদান করি অর্থাৎ তাঁহার অন্তরে আত্মস্বরূপে সমুদিত হই ॥ ৮৩—৮৪ ॥

বিধাতঃ! আমি তোমার নিকট যাহা বর্ণনা করিলাম এ সমস্তই ভবিষ্য কাণ্ড জানিবে অতএব তুমিই অগ্রে অনুভব করিতে সমর্থ হইবে; ফলত সগুণ আর নির্গুণ এ দুইপ্রকারই আমার স্বরূপ জানিবে ॥ ৮৫ ॥

এতাবৎ শ্রবণে পদ্মযোনি পিতামহ সন্দিগ্ধচিত্তে জিজ্ঞাসা করিলেন; ভগবন্! আপনি সেই পরমেশ্বর কৃষ্ণের উপাসকভেদে প্রকটিত মূর্ত্তি সকলের কথা যাহা বলিলেন, সে সমস্তের আভরণ সকল কি প্রকার? আর দেবগণ,

মতান্তরে। যিনি স্বীয় স্বরূপতেজো দ্বারা সূর্য্য, অগ্নি, চন্দ্র ও বাক্য প্রভৃতি প্রকাশিত করিতেছেন সেই চিৎস্বরূপকেই ঈশ্বর উপাসকগণ কৌস্তুভ মণি বলিয়া কীর্ত্তন করেন ॥ ৭৮ ॥

একাদশরুদ্র, ব্রহ্মা বা ব্রহ্মপুত্রগণ, বিনায়কেরা দ্বাদশ আদিত্য, অষ্টবসু, অপ্সর এবং গন্ধর্ব্বগণ যে সকল মূর্ত্তির অর্চ্চনা করেন সে সমস্ত কিরূপ আর কি প্রকারেই বা তাঁহারা অর্চ্চনা করিয়া থাকেন? অপিচ আপনি যে বলিয়াছিলেন তাঁহার একাদশমূর্ত্তিটী নিজস্বরূপে এবং দশমমূর্ত্তিটী অন্তর্দ্ধানে বিরাজিত। ভাল, ঐ দুইটী মূর্ত্তির স্বরূপ কি? আর ভূতল-প্রতিষ্ঠিত দ্বাদশমূর্ত্তিটী যাহা মনুষ্যজাতিরা অর্চ্চনা করিয়া থাকে সেটী কোনরূপ এবং উল্লিখিত এই মূর্ত্তিত্রয়ের অর্চ্চনা প্রণালীই বা কি প্রকার? কৃপা করিয়া বলিয়া দিন ॥ ৮৬ ॥

এইরূপ জিজ্ঞাসায় নারায়ণদেব ব্রহ্মার আভরণ বিষয়ক প্রথম প্রশ্নের উত্তর অন্তরে রাখিয়া অগ্রে মূর্ত্তিবিষয়ক-প্রভৃতির উত্তর করিতেছেন, কেননা মূর্ত্তি না বলিয়া অগ্রে তাহাদের আভরণ বলা যুক্তিসিদ্ধ নহে। ব্রহ্মন্! সেই দ্বাদশ মূর্ত্তিই অনাদি সিদ্ধ ও অব্যক্ত অর্থাৎ যে যে উপাসক যে মূর্ত্তির উপাসনা করিয়া থাকে সেই উপাসক ব্যতিরেকে অন্যত্র তাহা অনভিব্যক্ত জানিবে; পরন্তু, ঐ সমস্ত মূর্ত্তি দেব বা মনুষ্য সর্ব্বলোকেই সর্ব্বদা বিরাজমান থাকিয়া উপাসকভেদে স্ফুরিত হইয়া থাকে ॥ ৮৭ ॥

ইহার মধ্যে যে যে লোকে যে মূর্ত্তি সমর্চ্চিত হয় তাহা বলিতেছি শ্রবণ কর। রুদ্রলোকে রৌদ্রীমূর্ত্তি, দেবলোকে দৈবীমূর্ত্তি, মানবে মানবীমূর্ত্তি, বিনায়ক লোকে বিঘ্ননাশিনী মূর্ত্তি, আদিত্যলোকে জ্যোতির্ম্ময়ী মূর্ত্তি, গন্ধর্ব্বলোকে গান্ধর্ব্বী, অপ্সরোলোকে আপ্সরী যাহা সঙ্গীতকালে স্ফূর্ত্তি পাইয়া থাকে, বসুলোকে সর্ব্বকামনাপূর্ণকারিণী বাসবীমূর্ত্তি, কেবল অন্তর্দ্ধানে অপ্রকাশিনী মূর্ত্তিটীকেই বিরাজমানা জানিবে ॥ ৮৮ ॥

আর যে মূর্ত্তির সময়ে সময়ে জগতে দুষ্টদমন ও শিষ্টপালনাদি লোকশিক্ষা এবং ভক্তজনরঞ্জনরূপ লীলাদি অনুরোধে কখন আবির্ভাব আবার লীলাদিশেষে কখন তিরোভাব হয় সেই মূর্ত্তিটীই নিজস্বরূপ গোলকবৃন্দাবনধামে বিরাজিত; কিন্তু মানুষী মূর্ত্তিটী মনুষ্য উপাসকদিগের সাত্বিক প্রভৃতি গুণতারতম্য হেতু সাত্বিকী, রাজসী, তামসী এই ত্রিবিধভাবে স্ফুরিত হয়েন। অপিচ, সর্ব্বোপাধিবর্জ্জিত বিজ্ঞানঘনস্বরূপ সেই শ্রীকৃষ্ণাখ্য পরব্রহ্ম কেবল আনন্দঘন সচ্চিদানন্দৈকরসরূপ শুদ্ধভক্তিযোগেই নিরন্তর বিরাজমান জানিবে ॥ ৮৯ ॥

এতাবৎ মূর্ত্তি ও তদন্তর্ভূত আভরণ সকলের বিষয় বলিয়া এক্ষণে যজনের মন্ত্র সমস্ত বর্ণন করিতেছেন; যে যে স্থলে যে মূর্ত্তির কথা বলা হইয়াছে সেই

সেই স্থলে সেই মূর্ত্তির তদনুযায়ী আভরণ বুঝিয়া লইতে হইবে (রৌদ্রীর রৌদ্রাভরণ ব্রাহ্মীর ব্রাহ্মাভরণ) ইত্যাদি। (যিনি অবিদ্যা উপাধি স্বীকার করিয়া জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি অবস্থায় স্থূল, সূক্ষ্ম এবং কারণ এই শরীরত্রয়ে অভিমানীর ন্যায় প্রতীত হয়েন ; ভূর্ভুবঃ স্বঃ এই লোকত্রয় দ্বারা উপলক্ষিত অনন্ত ভুবনের অধিষ্ঠানভূত অথচ স্বরূপ প্রাণেরও অন্তর্যামী সেই নিত্যস্বরূপ প্রণবপদবাচ্য প্রাণাত্মাকে বারংবার নমস্কার ॥ ৯০ ॥

যিনি ভূর্লোকাদি অনন্তবৈভব প্রকাশক গো, গোপ, গোপী, বেদ ও জগতের পালয়িতা এবং সত্তারূপে সর্ব্বত্র বিরাজমান সেই ওঁঙ্কার প্রতিপাদ্য গোপীরমণ শ্রীকৃষ্ণকে ভূয়ো ভূয়ো নমস্কার ॥ ৯১ ॥

যিনি ভূরাদি সর্ব্বলোকময় এবং গৌণরূপে অপান বায়ুরও নিয়ন্তা সেই নিত্যস্বরূপ অপানাত্মাকে পুনঃপুনঃ প্রণাম করি ॥ ৯২ ॥

সেই ভূর্ভুবঃ স্বঃ প্রভৃতি মহাব্যাহৃতিসমেত প্রণবরূপী শ্রীকৃষ্ণ, রাম, প্রদ্যুম্ন ও অনিরুদ্ধ নামে বিশ্রুত চতুর্ব্যূহ মূর্ত্তিকে বারংবার প্রণাম করি ॥ ৯৩ ॥

সেই সৎস্বরূপ ভূরাদি মহাব্যাহৃতি-প্রতিপাদ্য সমান বায়ুর অন্তর্যামী প্রণবময় সমানাত্মাকে পুনঃপুনঃ নমস্কার ॥ ৯৪ ॥

ভূর্ভুবঃ স্বঃ এই লোকত্রয়ের অধিষ্ঠাতা নিত্যরূপী ওঁঙ্কারপদবাচ্য শ্রীকৃষ্ণ ও রামমূর্ত্তিকে অসংখ্য নমস্কার ॥ ৯৫ ॥

ভূরাদিলোকময় নিত্য উদান বায়ুর অন্তর্যামী ওঁঙ্কার স্বরূপ উদানাত্মাকে ভূয়োভূয়ঃ প্রণাম করি ॥ ৯৬ ॥

ভূরাদি সর্ব্বত্র বিরাজিত সগুণ নির্গুণ স্বরূপ নিত্য প্রণবরূপী দেবকীনন্দন শ্রীকৃষ্ণকে বারংবার নমস্কার ॥ ৯৭ ॥

যিনি ভূরাদি সর্ব্বলোকের আত্মস্বরূপ এবং ব্যানাখ্য বায়ুর অন্তর্যামী সেই সনাতন ব্যানাত্মাকে পুনঃপুনঃ নমস্কার ॥ ৯৮ ॥

যিনি অনিরুদ্ধাদি নামে আখ্যাত হইয়াও সর্ব্বদা নিজস্বরূপ গোপালরূপে বিরাজিত সেই ভূরাদি সর্ব্বাত্মা প্রণবপ্রতিপাদ্য নিত্যপুরুষকে বারংবার নমস্কার ॥ ৯৯ ॥

যিনি সর্ব্বোপাধিবিরহিত এবং ওঁঙ্কারপূর্ব্বক মহাব্যাহৃতিত্রয়ের প্রতিপাদ্য সেই তৎ ও সৎপদবাচ্য সর্ব্বাত্মা গোপালকে পুনঃপুনঃ নমস্কার ॥ ১০০ ॥

---

পক্ষান্তরে। প্রধানাত্মা এই বাক্যের অর্থ প্রকৃতিনিয়ন্তা ॥ ১০০ ॥

যিনি তৎপদের বাচ্য ও লক্ষ্য হইয়াও সত্তারূপে ভূরাদি অনন্তব্রহ্মাণ্ড ব্যাপিয়া বিরাজমান সেই প্রণবরূপী সর্ব্ব ইন্দ্রিয়ের নিয়ন্তা হৃষীকেশ গোপালকে বারংবার নমস্কার ॥ ১০১ ॥

যিনি ওঁঙ্কারসহকৃত তৎ ও সৎ পদের স্বরূপ সেই ভূরাদি সর্ব্বলোকসাক্ষী মহাভূতান্তর্যামী গোপালকে অসংখ্য নমস্কার ॥ ১০২ ॥

যিনি ওঁঙ্কারসমেত মহাব্যাহৃতিময় সেই তৎ সৎ পদবাচ্য পুরুষোত্তম গোপালকে পুনঃপুনঃ নমস্কার ॥ ১০৩ ॥

যিনি প্রণব, তৎ ও সৎ পদের প্রতিপাদ্য এবং ভূরাদি সর্ব্বলোকের অধিষ্ঠানভূত সেই পরব্রহ্মস্বরূপ গোপালকে বারংবার প্রণাম করি ॥ ১০৪ ॥

যিনি তৎসৎ পদের বাচ্য ও লক্ষ্য সেই প্রণবময় সর্ব্বভূতের অন্তরাত্মা ভূরাদি সর্ব্বলোকপ্রকাশক গোপালকে ভূয়োভূয়ঃ প্রণাম করি ॥ ১০৫ ॥

যিনি জাগ্রৎ, স্বপ্ন ও সুষুপ্তি এই অবস্থাত্রয়কে অতিক্রম করিয়া নিরন্তর তুরীয়াতীতপদে স্থিত এবং তৎপদের লক্ষ্যস্বরূপ হইয়াও বাচ্যরূপে প্রতীত সেই ভূরাদি অনন্ত ভুবনাত্মা ওঁঙ্কাররূপ গোপালকে সর্ব্বদা নমস্কার ॥ ১০৬ ॥

এই পর্য্যন্ত উপদেশের পর ভগবান্ নারায়ণ বিশেষরূপে ব্রহ্মতত্ত্বের উপদেশ করিতেছেন যথা, ব্রহ্মন্! যে দেব একমাত্র অদ্বিতীয় হইয়াও সর্ব্বপ্রাণীর অন্তরে গূঢ়ভাবে বিরাজমান, সেই সর্ব্বভূতান্তরাত্মা সর্ব্বব্যাপী সর্ব্বকর্ম্মাধ্যক্ষ সর্ব্বভূতাশ্রয় সর্ব্বসাক্ষিস্বরূপ পরম চৈতন্যময় সর্ব্বোপাধিবিবর্জ্জিত গুণাতীত পরব্রহ্মভিন্ন স্বরূপবস্তু অপর কিছুই নাই তিনিই সমস্ত জগতের সার তাঁহা ব্যতীত সমস্তই মিথ্যা জানিবে ॥ ১০৭ ॥

ব্রহ্মস্বরূপতত্ত্ব উপদেশ করিয়া এক্ষণে তাঁহার বিভূতি সকলও যে সর্ব্বপ্রণম্য তাহাই বিবৃতি করিয়া বলিতেছেন। রুদ্র, আদিত্য, বিনায়ক, সূর্য্য, বিদ্যা, ইন্দ্র, অগ্নি, যম, নিঋর্তি, বরুণ, বায়ু, কুবের, ঈশান, ব্রহ্মা এবং সমস্ত দেবগণকে নমস্কার ॥ ১০৮ ॥

অনন্তর, সেই ভগবান্ নারায়ণ-নিজাংশ স্বরূপ পিতামহ ব্রহ্মাকে এবম্প্রকার উত্তরতাপনীরূপ স্তুতিবাক্য সমূহ এবং সমস্ত প্রাণিজাতের উপরি কর্ত্তৃত্ব ভার প্রদান করিয়া অন্তর্হিত হইলেন ॥ ১০৯ ॥

এক্ষণে মহর্ষি দুর্ব্বাসা এইরূপে উত্তরতাপনী বিবরণ সম্পূর্ণ করণানন্তর গান্ধর্ব্বীকে সম্বোধন করিয়া কহিলেন, গান্ধর্ব্বি! আমি তোমাকে যাহা বলিলাম এই তাপনীশ্রুতি কল্পাবন্তে ভগবান্ নারায়ণদেব, লোকপিতামহ

পদ্মযোনিকে, পদ্মযোনি নিজ মানসপুত্রদিগকে এবং তাঁহারা নারদকে, বলেন; পরে দেবর্ষি গুরুদেব নারদের মুখে আমি ইহা শ্রবণ করি, আমি যেরূপ শ্রবণ করিয়াছিলাম অবিকল সেইরূপ তোমার নিকট বর্ণন করিলাম, সংপ্রতি তোমরা ব্রজধামস্থ কুঞ্জকাননে প্রতিগমন কর॥ ১১০॥

সমাপ্ত।